কর্তব্যকর্ম করিয়া যাইতেছে বটে, কিন্তু তাহা যন্ত্রচালিতবৎ। ক্লাসে যাইতেছে, লেক্‌চার শুনিতেছে, প্র্যাক্‌টিকাল ক্লাস করিতেছে, পরিচিত লোকের সঙ্গে কথাবার্তাও বলিতেছে, কিন্তু আসলে মনে মনে সে এই অতলস্পর্শী গহ্বরটার সম্মুখে দাঁড়াইয়া ইতস্তত করা ছাড়া আর কিছুই করিতেছে না।

বাড়িতেও চিঠি লিখে নাই। বাড়ি হইতে বাবার পত্র পাইয়াছে যে, এখন মাকে কলিকাতায় লইয়া আসা সম্ভবপর হইবে না। এ পত্র পাইয়া সে নিশ্চিন্তই হইয়াছে। নিজের মায়ের এই নিদারুণ অসুখেও সে উদ্বিগ্ন হইতে পারিতেছে না ভাবিয়া মনে মনে লজ্জিত হইতেছে, নিজেকে ধিক্কার দিতেছে, কিন্তু সত্যকে অস্বীকার করিতে পারিতেছে না। চিন্তিত হইবার ভান করিয়া একখানা পত্র লিখিবে ভাবিয়াছে, তাহাও ঘটিয়া উঠিতেছে না। অর্থাৎ কোন কিছু করিবার মত মানসিক সক্রিয়তা তাহার নাই। তাহার সম্মোহিত মন একটা অভূতপূর্ব উন্মাদনার ঘূর্ণিপাকে যেন তলাইয়া গিয়াছে, সহজভাবে কোন কিছু করিবার শক্তি লোপ পাইয়াছে। রিনিকে দেখিবার প্রবল বাসনা সত্ত্বেও সে রিনিদের বাড়ি আর যায় নাই। শুধু কিংকর্তব্যবিমূঢ় হইয়া গিয়াছিল বলিয়াই যে যায় নাই তাহা নহে, মনে মনে প্রলুব্ধ হইয়াছে তো! মনের কাছে কিছুই তো অগোচর নাই! নিজের মনের এই দুর্বলতায় নিজের কাছেই সে অত্যন্ত ছোট হইয়া গিয়াছে এবং নিজের ক্ষুদ্রত্ব সম্বন্ধে সচেতন হইয়াছে বলিয়াই রিনির নিকট যাইতে সঙ্কুচিত হইতেছে। নিজের সঙ্কোচ তো আছেই, তাহার উপর মাঝে মাঝে ইহাও তাহার মনে হইতেছে যে, হয়তো তাহার চোখে মুখে ব্যবহারে রিনি তাহার অপরিচ্ছন্ন মনের পরিচয় পাইবে, হয়তো ভাবিবে— কি ভাবিবে তাহা আর শঙ্কর ভাবিতে চাহে না, জোর করিয়া অন্য কিছু ভাবিতে চেষ্টা করে। কিন্তু কল্পনার সঙ্গে জবরদস্তি চলে না। রিনির

বিস্মিত ব্যথিত নির্বাক মুখচ্ছবি মানসপটে ফুটিয়া উঠে। মনে হয়, রিনি যেন তাহার কলুষিত সত্তার পানে নির্নিমেষ নয়নে চাহিয়া আছে, কিছু বলিতেছে না। তাহার চোখের দিকে আর সে তাকাইতে পারে না। কল্পনা করিতেও কষ্ট হয়। রিনি তাহাকে মনে মনে ঘৃণা করিতেছে, ইহা চিন্তা করা তাহার পক্ষে অসহ্য। কল্পনার আকাশ-কুসুমে ক্ষুদ্রতম ধূলিকণা, সামান্যতম গ্লানিও স্পর্শ করিতে পারিবে না, ইহাই ছিল আদর্শ। সেই আদর্শকে সহসা মলিন দেখিয়া শঙ্কর শঙ্কিত হইয়া উঠিয়াছে।

আজ রবিবার। সমস্ত দিন কিছু করিবার নাই। গত কয়েকদিন ক্লাস প্রভৃতি লইয়া সময়টা একরূপ কাটিয়া গিয়াছে, আজ এই অস্বস্তিকর অবকাশ তাহাকে পীড়ন করিতেছে।

আশ্চর্য মানুষের মন! একই মন তাহাকে কত রকম পরামর্শই না দিতেছে! কত পরস্পর-বিরোধী যুক্তি একসঙ্গে এক নিশ্বাসে বলিতেছে ও খণ্ডন করিতেছে। তাহার মনে পড়িল, অনেকদিন আগে সে একবার যাত্রা শুনিতে গিয়াছিল। তাহাতে দ্বিধাগ্রস্ত নায়কের সম্মুখে সুমতি-কুমতির তর্ক শ্রবণ করিয়া ভাবিয়াছিল, এ আবার কি অদ্ভুত কাণ্ড! যাহা কর্তব্য, যাহা ন্যায়সঙ্গত, তাহা যে কোন সুস্থ ব্যক্তি অবিচলিতচিত্তে করিবে। শুধু যে উচিত বলিয়াই করিবে তাহা নয়, করিয়া আনন্দ পাইবে বলিয়া করিবে। সুস্থ সবল ব্যক্তির মনে সুমতিরই স্থান আছে, কুমতির সেখানে প্রবেশাধিকার নাই। নিজেকেও এতদিন সুস্থ সবল বলিয়া মনে করিয়া আসিয়াছে, কিন্তু আজ সে নিজের মনের ব্যবহারে বিস্মিত হইয়া গিয়াছে। সেখানে শুধু সুমতি কুমতি নয়, বহু প্রকার মতি আসিয়া ভিড় করিয়াছে এবং সকলের যুক্তিই সে সমান আগ্রহে শুনিতেছে। তাহার কার্যের সমর্থক একটা যুক্তিই কিন্তু ক্রমশ মনের

মধ্যে প্রবলতর হইয়া উঠিতেছিল। বৈজ্ঞানিক মন লইয়া সে ভাবিতেছিল, পুরুষত্বের জন্য লজ্জিত হইবার কি আছে? যে লোলুপ কামনা তাহার মনের মধ্যে উদ্যত হইয়া উঠিয়াছে, তাহার প্রেরণা যোগাইতেছে প্রকৃতি। প্রকৃতির বিরুদ্ধে কতক্ষণ মানুষ যুদ্ধ করিতে পারে? সমাজ সংস্কার সমস্তই কৃত্রিম। কৃত্রিমতাব জবরদস্তিতে অকৃত্রিম পৌরুষকে, বলিষ্ঠ যৌবনের ন্যায্য দাবিকে অস্বীকার করিবার কোন সঙ্গত হেতু নাই।

আর একটা কথাও সঙ্গে সঙ্গে তাহার মনে হইতেছিল। মিষ্টিদিদিকে সে যাহা ভাবিতেছে, তিনি তাহা নাও হইতে পারেন। জোলা মোপাসাঁ পড়িলেই যে খারাপ হইতে হইবে অথবা কতকগুলি ছবি গোপনে রাখিলেই যে নিঃসন্দেহে তাহা দুশ্চরিত্রের প্রমাণস্বরূপ ধরিয়া লইতে হইবে, এমন কোন ধরা-বাঁধা নিয়ম নাই। নিছক আর্ট-প্রীতির বশেই এসব করা অসম্ভব নহে। অকারণে হয়তো সে···। তাহার মনের মধ্যে একটা লুব্ধ পশু, একটা ক্ষুব্ধ ঋষি এবং একটা আর্ত প্রেমিক পাশাপাশি বসিয়া তিন রকম চিন্তা করিতে লাগিল। প্রেমিক চিন্তা করিতেছিল না, ধ্যান করিতেছিল, প্রার্থনা করিতেছিল—এ সমস্তই একটা দুঃস্বপ্নের মত মিলাইয়া যাক। নির্মল মনের মধ্যে রিনির হাস্যস্নিগ্ধ সলজ্জ মুখখানি সগৌরবে আবার বিরাজ করিতে থাকুক।

সহসা বাহিরে পদশব্দ হইল।

শঙ্কর ফিরিয়া দেখিল, মিষ্টিদিদির বালক-ভৃত্যটি পত্র লইয়া আসিয়াছে। সেলাম করিয়া জানাইল, মাঈজী জবাব চাহিয়াছেন।

শঙ্কর খুলিয়া পড়িল—

শঙ্করবাবু,

এর মধ্যেই যে পুরোদস্তুর জামাই হয়ে উঠলেন দেখছি, নেমন্তন্ন না করলে আর আসাই হয় না! রিনি বেচারা কয়েকদিন থেকে মনমরা

হয়ে আছে, আমার কথা আর নাই বললাম। উনি কাল এক বন্ধুর সঙ্গে গিরিডি গেলেন এই উইক-এণ্ডটা কাটিয়ে আসতে। ভারি একা লাগছে আমাদের। আজ সন্ধ্যেবেলা আসবেন নিশ্চয়ই। খাওয়া-দাওয়া এখানেই করবেন। আপনাদের সুপারিন্‌টেন্‌ডেণ্টের সঙ্গে আমার আলাপ আছে। তাঁকে ফোন ক'রে আজও রাত্তিরের মত ছুটি মঞ্জুর করিয়ে নিয়েছি। আসবেন কিন্তু নিশ্চয়ই। কটা নাগাদ আসবেন, এর মারফৎ জানাবেন। প্রস্তুত থাকব।—ইতি

মিষ্টিদিদি

চাকরের হাতেই জবাব দিতে হইল, বেশিক্ষণ গবেষণা করিবার অবসর মিলিল না। লিখিয়া দিল, সন্ধ্যা সাতটায় যাইবে। ব্যাপারটার একটা সুনিশ্চিত মীমাংসা হইয়া যাওয়ায় মনের ভার লাঘব হইয়া গেল। টেবিলে আঙুলের টোকা দিতে দিতে বাহিরের দিকে চাহিয়া সে অপটুভাবে শিস দিতে লাগিল।

৩৯

ওরিজিনাল অর্থাৎ দশরথ সাইকেলের দোকানে বসিয়া ছিলেন। সন্ধ্যা উত্তীর্ণ হইয়া গিয়াছিল। তাঁহার বেশবাস আগের মতই—টাইট-ফিটিং গলা-বন্ধ চকোলেট রঙের সোয়েটার, খাকী হাফপ্যাণ্ট, পায়ে আজানু কপিশবর্ণের মোজা, মাথায় কান-ঢাকা কালো রঙের টুপি। প্রতিদিনকার অভ্যাসমত তিনি চেয়ারে বসিয়া গড়গড়া হইতে ধূমপান করিতেছিলেন।

ভন্টু আসিয়া উপস্থিত হইল। ভন্টুরও সেই সাবেক মূর্তি। মালকোঁচা-মারা, গায়ে বুকখোলা জামা এবং পার্শ্বে সাইকেল। ভন্টু যথাবিধি নমস্কার করিয়া (ওরিজিনালের পায়ের ধূলা লইবার ইচ্ছা এবং সাহস ভন্টুর কোনদিন হয় নাই) বিনীত ভদ্রভাবে বলিল, লক্ষ্মণবাবুর সঙ্গে আমার একটু দরকার ছিল।

ওরিজিনাল কোন উত্তর না দিয়া একদৃষ্টে খানিকক্ষণ ভন্টুর দিকে চাহিয়া রহিলেন। ভন্টু সবিস্ময়ে লক্ষ্য করিল যে, ওরিজিনালের চোখ দুইটি লাল, হঠাৎ দেখিয়া মনে হয়, চোখ উঠিয়াছে। হয়তো বরাবরই তাঁহার চক্ষুর বর্ণ এইরূপ, কারণ ভন্টু ইতিপূর্বে এত কাছে আসিয়া তাঁহার চক্ষু লক্ষ্য করিবার সুযোগ পায় নাই। ওরিজিনালকে চিরকালই সে দূরে পরিহার করিয়া চলিয়াছে। লক্ষ্মণবাবুর সহিতই তাহার কারবার এবং তাহা এ যাবৎ ওরিজিনালের অগোচরেই হইয়াছে। গত তিন-চার দিন হইতে সে কিন্তু লক্ষ্মণবাবুর পাত্তা পাইতেছে না। নিবারণবাবুর চায়ের দোকানে রাত্রি দশটা পর্যন্ত অপেক্ষা করিয়া ভন্টু দেখিয়াছে, লক্ষ্মণবাবু সন্ধ্যার সময় আসে না। লক্ষ্মণবাবুর বাড়িটাও ঠিক কোন্‌খানে, তাহা ভন্টুর জানা নাই। সাইকেলের দোকানেই তাহার সহিত আলাপ হইয়াছিল এবং প্রয়োজন হইলে এই সাইকেলের দোকানেই তাহার সহিত দেখা হইত। গত দুই দিন হইতে কিন্তু প্রোটোটাইপের দেখা নাই। হয়তো তাহার দোকানের ডিউটির সময় বদলাইয়াছে, হয়তো আজকাল সে সন্ধ্যায় না আসিয়া দুপুরে আসিতেছে। ব্যাপারটা ঠিক জানিয়া লওয়া দরকার, কারণ সাইকেলটি পুনরায় অচল হইয়া পড়িয়াছে। অবিলম্বে প্রোটোটাইপের হদিস না পাইলে হাঁটিয়া আপিস যাইতে হইবে। নিতান্ত বাধ্য হইয়াই তাই আজ ভন্টুকে ওরিজিনালের সম্মুখবর্তী হইতে হইয়াছে।

ওরিজিনাল কোন উত্তর দিলেন না। রক্তচক্ষু মেলিয়া ভন্টুর দিকে একদৃষ্টে তাকাইয়া রহিলেন।

ভন্টু অস্বস্তি বোধ করিতে লাগিল এবং পুনরায় সবিনয়ে বলিল, লক্ষ্মণবাবুর সঙ্গে আমার একটু দরকার ছিল।

আমি কি লক্ষ্মণবাবু?

এ প্রশ্নের জন্য ভন্টু প্রস্তুত ছিল না, কিন্তু প্রশ্নের উত্তর সে অবিলম্বে দিল, আজ্ঞে না।

তা হ'লে আমার কাছে ঘুরঘুর করছেন কেন?

লক্ষ্মণবাবু কখন দোকানে আসেন, তাই জানতে চাইছিলাম।

তিনি দোকানে আর আসেন না, আসবেনও না।

কোথায় তাঁর সঙ্গে দেখা হতে পারে তা হ'লে?

দেখা হবে না।

ওরিজিনাল আবার তাঁহার গড়গড়ায় মন দিলেন।

ভন্টু বুঝিল, এখন সুবিধা হইবে না, ভদ্রলোক চরম তিরিক্ষি হইয়া রহিয়াছেন। সে সাইকেলটি ঠেলিয়া চলিয়া যাইতেছিল, ওরিজিনাল বলিলেন, লক্ষ্মণবাবুর সঙ্গে বন্ধুত্ব আছে নাকি?

আজ্ঞে হ্যাঁ।

তা হ'লে বসুন ওইখানে।

ওরিজিনাল বাম হস্ত দিয়া তাঁহার গোঁফদাড়িটা একবার চুমরাইয়া লইলেন এবং নাক দিয়া ধোঁয়া ছাড়িতে ছাড়িতে দোকানের সম্মুখে ফুটপাথের উপর যে টিনের চেয়ারটি ছিল, সেইটি দেখাইয়া পুনরায় বলিলেন, ওইটে একটু এদিকে টেনে এনে বসুন। সাইকেল সারাবেন তো?

আজ্ঞে হ্যাঁ, কিন্তু এখন নয়, পয়সা সঙ্গে নেই। কত পড়বে, সেইটে লক্ষ্মণবাবুর কাছে জেনে নিতে এসেছিলাম।

আমি ব'লে দিচ্ছি। যে সাইকেলের দোকানে লক্ষ্মণবাবু নেই, সে সাইকেলের দোকান কি চলছে না?

নীরব থাকাই ভন্টু সমীচীন মনে করিল।

ওরিজিনাল পুনরায় প্রশ্ন করিলেন, বলুন আপনি, সে সাইকেলের দোকান কি চলছে না?

আজ্ঞে হ্যাঁ, চলছে বইকি।

ওরিজিনাল তাঁহার রক্তচক্ষু দুইটি ঈষৎ বিস্ফারিত করিয়া গড়গড়ায় সুদীর্ঘ একটি টান দিলেন এবং আদেশ করিলেন, মটরা, সাইকেলটা তুলে দেখ্, কি কি করতে হবে আর কত পড়বে! আপনি বসুন, চেয়ারটা আর একটু টেনে আসুন এদিকে।

পিছনের ঘর হইতে লুঙ্গি-পরা মটরা বাহির হইয়া আসিয়া ফুটপাথের উপর দাঁড়াইয়া দাঁড়াইয়াই সাইকেলটি পর্যবেক্ষণ করিবার চেষ্টা করিতেছিল, কিন্তু ওরিজিনালের ধমকে নিরস্ত হইল। ওরিজিনাল দাঁত মুখ খিঁচাইয়া বলিলেন, সাইকেলটা দোকানের ওপর তুলতে কি কষ্ট বোধ হচ্ছে বাবুর? গতরে কি আগুন লেগেছে হুজুরের?

মটরা অবিলম্বে সাইকেলটা দোকানের উপর তুলিয়া ফেলিল এবং কাঠের আলনার মত জিনিসটার উপর চাপাইয়া পরীক্ষা করিতে লাগিল।

ভন্টু বলিল, সামনের চাকার টায়ার-টিউব দুটোই নষ্ট হয়েছে, পেছনের চাকার অ্যাকৃসেলের নাটটাও বদলাতে হবে। এখন থাক্, পয়সা সঙ্গে আনি নি—

বেশ তো, কাল পয়সা দিয়ে নিয়ে যাবেন, কটার সময় চাই কাল?

কাল সকালবেলা পেলেই ভাল হয়।

বেশ, সকালেই পাবেন, তৈরি থাকবে।

মটরা বলিল, নতুন টায়ার ফুরিয়েছে।

চৌধুরীর ওখান থেকে নিয়ে এস গিয়ে। যাও, এখুনি যাও, কাল সকালেই ওঁর চাই।

সিলিপ দেবেন?

এক ডজন টায়ারের অর্ডার আমার দেওয়াই আছে, গেলেই পাবে তুমি, পা চালিয়ে যাও।

মটরা চলিয়া গেল।

ওরিজিনাল গড়গড়ায় মন দিলেন। ভন্টুও উঠিবে কি না ভাবিতেছিল, এমন সময় ওরিজিনাল তাহাকে একটি কঠিন প্রশ্ন করিয়া বসিলেন।

পৃথিবীতে ক রকম লোক আছে জানেন?

মঙ্গোলীয়, ককেশীয়, নিগ্রো প্রভৃতি কয়েক রকম শ্রেণীবিভাগের কথা ভন্টু পাঠ করিয়াছিল বটে, কিন্তু সব তাহার মনে ছিল না। নিজের বিস্মরণশক্তির পরিচয় দিবার তাহার ইচ্ছা ছিল না। সুতরাং সে সাধারণভাবে বলিল, অনেকরকম।

অনেকরকম নয়; দুরকম, জুয়াচোর আর খাঁটি।

ভন্টু স্তম্ভিত হইয়া ওরিজিনালের মুখের পানে চাহিয়া রহিল। ওরিজিনাল বলিয়া চলিলেন, জুয়াচোরের সংখ্যাই অধিক। খাঁটির সংখ্যা অল্প। অল্প কয়েকটি খাঁটি লোকে একদল জুয়াচোরের পাল্লায় প'ড়ে অহরহই কষ্ট পাচ্ছে, এইটেই হ'ল সার কথা।

এই সার কথা শুনিবার জন্য ভন্টু প্রস্তুত ছিল না, আগ্রহান্বিতও ছিল না। কিন্তু ওরিজিনালকে কথায়-বার্তায় সন্তুষ্ট করিতে পারিলে ভবিষ্যতে হয়তো সুবিধা হইতে পারে, এই ভাবিয়া সে তাহার প্রিয় বচনটির পুনরুক্তি করিল। এই জাতীয় লোকের কাছে এই বচনটি আওড়াইয়া ভন্টু প্রায়ই সুফল পাইয়াছে।

আজ্ঞে হ্যাঁ, সে কথা আর বলতে, মহাভারতের আমল থেকে এ ঘটনা ঘ'টে আসছে।

ওরিজিনালও মহাভারত হইতে উদাহরণ আহরণ করিয়া বলিলেন, গোটা মহাভারতে মাত্র দুটি খাঁটি লোকের দেখা পাবেন, দুর্যোধন আর ভীম। বাকি সব জুয়াচোর।

ভন্টু আর আত্মসম্বরণ করিতে পারিল না, উঠিয়া ওরিজিনালের পদধূলি লইয়া মাথায় দিল।

ও কি?

পায়ের ধুলো নিলাম আপনার, এমন ভাল কথা একটা শোনালেন!

ওরিজিনাল ঈষৎ ভ্রূকুঞ্চিত করিয়া ভন্টুর মুখের দিকে ক্ষণকাল চাহিয়া রহিলেন, বুঝিবার চেষ্টা করিলেন যে, ভন্টু ব্যঙ্গ করিল কি না! কিন্তু ভন্টু সুদক্ষ অভিনেতা, সমস্ত মুখচ্ছবিতে এমন একটা গদগদ শ্রদ্ধার ভাব ফুটাইয়া তুলিল যে, শেষ পর্যন্ত ওরিজিনাল মনে মনে পুলকিত না হইয়া পারিলেন না। মুখের দিকে একদৃষ্টে চাহিয়া আছেন দেখিয়া ভন্টু বলিল, ওর জন্যে কিছু মনে করবেন না, আপনি লক্ষ্মণবাবুর বাবা, আপনার পায়ের ধুলো নিলে দোষ আর এমন কি আছে? লক্ষ্মণবাবু আমার বন্ধু।

ওরিজিনাল মুখ ফিরাইয়া গড়গড়াতে আর একটা টান দিলেন এবং তাহার পর বলিলেন, আপনার বন্ধুটি একটি প্রকাণ্ড জুয়াচোর ছিলেন।

কে, লক্ষ্মণবাবু?

হ্যাঁ, লক্ষ্মণবাবু।

মানে?

মানে, আমি তাদেরই জুয়াচোর বলি, যাদের মনে মুখে এক নয়, যারা ভাবে একরকম, করে আর একরকম। গাঁটকাটাদের আমি জুয়াচোর বলি না, তারা খাঁটি লোক।

জুয়াচোরের এবম্বিধ সংজ্ঞা ভন্টু এই প্রথম শুনিল। তাহার ইচ্ছা হইল, ওরিজিনালের আর একবার পদধূলি সে লয়, কিন্তু ওরিজিনালের কথাবার্তায় এমন একটা আন্তরিকতা ক্রমশ ফুটিয়া উঠিতেছিল যে, তাহাকে অপদস্থ করিতে ভন্টুর ইচ্ছা হইল না। ওরিজিনাল গড়গড়ায় আবার একটি টান দিয়া বলিলেন দেখুন, আমি নেশাসক্ত। রীতিমত

মাইনে দিয়ে একজন রক্ষিতাকে আমি রেখেছি, তার কারণ স্ত্রী-বিয়োগের পর দেখলাম, ওসব সংযম-টংযম আমার দ্বারা পোষাবে না, বিয়ে করাও পোষাবে না, তাই আইনত যেটা অন্য উপায় আছে, সেইটেই আমি নিলাম। পেটে খিদে মুখে লাজ—এ রকম ভণ্ডামির কোন মানে আমি বুঝি না। এতে কি যে এমন চণ্ডী অশুদ্ধ হয়ে যায়, তাও আমার মাথাতে আসে না। তুইও একটা রাখলে পারতিস, যার তার আনাচে কানাচে অমন ছুংছুং ক'রে না বেড়িয়ে পছন্দমত একটা মেয়েমানুষ রাখলেই পারতিস। টাকার তো অভাব ছিল না, ন্যায্য খরচে আমি আপত্তিও করি নি কোনদিন।

ওরিজিনাল পুনরায় গড়গড়ায় কয়েকটা টান দিলেন।

ভন্টু অবাক হইয়া শুনিতেছিল। ওরিজিনালের এই স্বীকারোক্তির প্রকৃত তাৎপর্য সে কিন্তু ঠিক ধরিতে পারিতেছিল না।

হঠাৎ ওরিজিনাল বলিয়া উঠিলেন, জুয়াচোর, পাজি, নচ্ছার এতকাল খাইয়ে পরিয়ে মানুষ করলাম, এত বড় একটা দাগা দিতে লজ্জা করল না ওর? উনি আবার লেখাপড়া শিখেছিলেন, কচু শিখেছিলেন! গ্র্যাজুয়েট! ঝাড়ু মারি আমি অমন গ্র্যাজুয়েটের মাথায়।

ভন্টু ভাবিল, প্রোটোটাইপ নিশ্চয় কিছু টাকা মারিয়া সরিয়াছে। কি ভাবে কি ঘটিয়াছে, তাহা জিজ্ঞাসা করিতে গিয়া সহসা ভন্টু লক্ষ্য করিল যে, ওরিজিনালের দুই চক্ষু জলে ভরিয়া উঠিয়াছে এবং তিনি নিষ্পলকভাবে সামনের দেওয়ালটার দিকে চাহিয়া আছেন। কয়েক মুহূর্ত নীরব থাকিয়া ভন্টু বলিল, আমি ঠিক বুঝতে পারছি না আপনার কথা।

ওরিজিনাল হঠাৎ যেন ক্ষেপিয়া উঠিলেন।

খাঁটি লোকের কথা জুয়াচোরেরা বুঝতে পারে না, আপনি বুঝবেন

কি ক'রে ? আপনি তো লক্ষ্মণেরই বন্ধু ! আমার এই পোশাক দেখে আপনারা হাসেন, কিন্তু আমার শীত করে ব'লে এই পোশাক আমি পরি। লোকের মন রাখবার জন্যে আপনার মত বুক-খোলা জামা প'রে শীতে কেঁপে মরি না। আপনাদের মত মর‍্যাল সেজে ভদ্দর-লোকের বাড়ির জানলার পানে হাঁ ক'রে চেয়ে থাকি না, সোজা বেশ্যাবাড়ি যাই। আমি খিদের সময় চাই খাবার, চা নয়। চটলে লাথি মারি, ভালবাসলে জড়িয়ে ধরি। ঢাক্-ঢাক্ গুড়-গুড় পছন্দ করি না। আমার কথা আপনারা বুঝবেন না। কোনও জুয়াচোরই কোন খাঁটি লোকের কথা বোঝে নি, বুঝতে পারবে না, পারবে না, পারবে না।

ওরিজিনাল প্রায় আর্তনাদ করিয়া উঠিলেন। ভন্টু ভয় পাইয়া গেল। সে তাড়াতাড়ি উঠিয়া ওরিজিনালের হাত দুইটি ধরিয়া মিনতি করিয়া বলিল, আপনি অমন করছেন কেন, কি হয়েছে খুলে বলুন না, লক্ষ্মণবাবু কি করেছেন ?

রাস্‌কেল আত্মহত্যা করেছে, ভেবেছে, আমাকে দমিয়ে দেবে। কিন্তু দমবার ছেলে আমি নই।

ওরিজিনাল দুই হাত দিয়া চক্ষু দুইটি কচলাইতে লাগিলেন।

নির্বাক ভন্টু দাঁড়াইয়া রহিল, কি বলিবে ভাবিয়া পাইল না।

৪০

শঙ্কর দ্রুতবেগে পথ অতিবাহন করিতেছিল।

এত দ্রুতবেগে যে, মনে হইতেছিল, কেহ তাহাকে তাড়া করিয়াছে, ছুটিয়া পলাইতেছে। যে পথে সে চলিতেছিল, তাহা অপেক্ষাকৃত জনবিরল, যান-বাহনের তেমন ভিড় নাই, থাকিলে একটা দুর্ঘটনা ঘটিয়া যাওয়া অসম্ভব ছিল না, কারণ শঙ্কর পথ দেখিয়া চলিতেছিল না।

আত্মরক্ষার জন্য, যে অদৃশ্য শত্রুটা তাহাকে তাড়া করিয়া ফিরিতেছে তাহার হস্ত হইতে পরিত্রাণ পাইবার জন্য শঙ্কর উর্ধ্বশ্বাসে ছুটিয়া চলিয়াছে। লক্ষ্য ঠিক নাই, গন্তব্যপথ অনির্দিষ্ট, কোথাও পলাইয়া লুকাইতে পারিলেই সে যেন বাঁচে। কিন্তু ইহাও সে বুঝিতেছে, কোথাও পলাইবার তাহার উপায় নাই, কোথাও লুকাইয়া সে নিস্তার পাইবে না, কারণ শত্রু নিজের মধ্যেই রহিয়াছে; যে বৃশ্চিকটা তাহাকে দংশন করিয়াছে, তাহার বাসা তাহার হৃদয়-বিবরেই, অন্য কোথাও নহে। কিন্তু ছি ছি, কি লজ্জা, কি লজ্জা, কি অপরিসীম লজ্জা—রিনি দেখিয়া ফেলিয়াছে! তাহার মহিমার ছদ্ম মুখোশটা খুলিয়া যে মুহূর্তে ক্লিষ্ট কদর্য পশুটা আত্মপ্রকাশ করিতেছিল, ঠিক সেই মুহূর্তেই রিনি তাহার স্থূল রূপটা দেখিয়া ফেলিয়াছে। উত্তেজনার আধিক্যে ওদিককার জানালাটা বন্ধ করা হয় নাই।

এতদিনকার সাধের প্রাসাদ নিমেষের মধ্যে ভূমিসাৎ হইয়া গিয়াছে। অতর্কিতে একটা প্রচণ্ড ভূমিকম্প আসিয়া সব যেন ওলট-পালট করিয়া দিয়াছে, কোন কিছুর উপর নির্ভর করিবার আর যেন সাহস নাই। এতদিনকার সমস্ত নীতি, সমস্ত বিশ্বাস, সমস্ত যুক্তি, সমস্ত শক্তি অপ্রত্যাশিত প্লাবনে কোথায় যেন তলাইয়া গিয়াছে; যে ভিত্তির উপর মন এতকাল পরম নির্ভরতার সহিত দাঁড়াইয়া ছিল, সহসা সেই ভিত্তি নড়িয়া উঠিয়াছে; যাহাকে ভূমি বলিয়া মনে হইয়াছিল, এখন দেখা যাইতেছে, তাহা বিরাটকায় অন্ধ একটা সরীসৃপের কুণ্ডলীকৃত ক্লেদাচ্ছন্ন দেহ—নড়িয়া-চড়িয়া আত্মপ্রকাশ করিতেছে।

অকস্মাৎ জীবনের সমস্ত পটভূমিকাই যেন পরিবর্তিত হইয়া গেল যে রিনিকে পত্নী কল্পনা করিয়া সে এতদিন, এই কিছুক্ষণ পূর্বে পর্যন্ত স্বপ্ন হইতে স্বপ্নান্তরে নীত হইয়াছিল; সেই রিনিকে সে আর জীবনে মুখ দেখাইতে পারিবে না। যে মিষ্টিদিদি এই খানিকক্ষণ আগে পর্য

তাহার অত্যন্ত আপন জন ছিলেন, তাঁহাকে সে জীবনে ক্ষমা করিতে পারিবে না। মিষ্টিদিদির একারই দোষ? তাহার নিজের লোভ ছিল না? ছিল বইকি। কিন্তু মিষ্টিদিদি না থাকিলে তাহা এমন কুৎসিতভাবে আত্মপ্রকাশ করিত না। স্ফুলিঙ্গ হয়তো ছিল, মিষ্টিদিদি তাহাকে দাবানলে পরিণত করিয়াছেন; ওই ক্ষুধিতা রমণীটির আকস্মিক কামনার ঝটিকায় লেলিহান শিখা আকাশ-বিসর্পী হইয়া উঠিয়াছে। মিষ্টিদিদির প্রতি নিদারুণ ঘৃণায় তাহার সমস্ত অন্তর ভরিয়া উঠিয়াছিল, তবু সে মিষ্টিদিদিকে ভুলিতে পারিতেছিল না। দ্রুতবেগে চলিতে চলিতে পারিপার্শ্বিকের-সম্বন্ধে-অচেতন মন মিষ্টিদিদির সম্বন্ধে সর্বদা সচেতন ছিল। সেই দৃশ্যটি সে কিছুতেই ভুলিতে পারিতেছিল না, সেই—

সহসা শঙ্কর থমকিয়া দাঁড়াইয়া পড়িল। কোথায় চলিয়াছে সে? মনে হইতেছে, যেন এ রাস্তায় সে আর কখনও আসে নাই। কোন্ গলি এ? গলিটা হইতে বাহির হইয়া সে সারকুলার রোডে আসিয়া পড়িল। সম্মুখেই দেখিল সমাধিক্ষেত্র, যে সমাধিক্ষেত্রে কবি মধুসূদন সমাহিত রহিয়াছেন। সে অন্যমনস্কভাবে ভন্টুর বাড়ির উদ্দেশ্যেই যাত্রা করিয়াছিল, কিন্তু এখন দেখিল, বেলেঘাটার মোড় ছাড়াইয়া অনেকদূর আসিয়া পড়িয়াছে। রাস্তাটা পার হইয়া সে সমাধিক্ষেত্রের পাশে আসিয়া একবার দাঁড়াইল, একবার ইচ্ছা হইল, সমাধিক্ষেত্রের ভিতর ঢুকিয়া মধুসূদনের সমাধির পাশে খানিকক্ষণ বসে। কবি মধুসূদনের জীবনে নানা দুঃখ নানা মূর্তি ধরিয়া আসিয়াছিল, হয়তো জীবনের পরপারে গিয়া তিনি সান্ত্বনা পাইয়াছেন, হয়তো সে সান্ত্বনার ক্ষীণতম আভাস অন্ধকারে মৌন সমাধির ধারে একা কিছুক্ষণ বসিয়া থাকিলে পাওয়া যাইবে। শঙ্কর আর একটু গেল, গিয়া দেখিল, গেট বন্ধ। গেটের সামনে কিছুক্ষণ স্তম্ভিত হইয়া দাঁড়াইয়া রহিল। কতক্ষণ দাঁড়াইয়া ছিল, তাহা সে নিজেও জানে না। চেতনা হইলে হঠাৎ সে

দেখিল, ওদিকের ফুটপাথে চলমান একটি নারীমূর্তির পানে সে আগ্রহে চাহিয়া আছে। আঁটসাঁট-পোশাক-পরা একটি মেমসাহেব ওদিকের ফুটপাথ দিয়া হাঁটিয়া যাইতেছে এবং তাহার অন্তরগুহাবাসী নারীদেহ-লুব্ধ পশুটা তাহারই চোখ দিয়া লুব্ধ দৃষ্টিতে আপাদমস্তক তাহাকে নিরীক্ষণ করিতেছে। নারীমূর্তি চলিয়া গেল, শঙ্কর সহসা স্থির করিল, ভন্টুর বাড়ি সে আর যাইবে না। তাহার কলুষিত মন লইয়া সে এখন বউদিদির সম্মুখীন হইতে পারিবে না। ভন্টুর সম্মুখেই বা সে দাঁড়াইবে কি করিয়া? অন্যমনস্ক উদ্‌ভ্রান্ত শঙ্কর আবার হনহন করিয়া হাঁটিতে শুরু করিয়া দিল।

অনেকক্ষণ ধরিয়া নানা রাস্তা নানা গলি অতিক্রম করিয়া শঙ্কর আবার সহসা দাঁড়াইয়া পড়িল। দেখিল, একটা ল্যাম্প-পোস্টের ধারে একফালি সরু বারান্দার উপর রঙিন-কাপড়-পরা কয়েকটি মেয়ে হাসাহাসি করিতেছে। তাহাদের মধ্যে আবার একজন কোমরে হাত দিয়া সিগারেট খাইতেছে। দৃশ্যটা শঙ্করের কেমন দৃষ্টিকটু লাগিল, সে একটু ভ্রূকুঞ্চিত করিয়া মেয়েটির পানে চাহিল। শঙ্করকে দাঁড়াইয়া পড়িতে দেখিয়া মেয়েগুলিও তাহার পানে উৎসুক দৃষ্টিতে চাহিয়া ছিল। যে মেয়েটি সিগারেট খাইতেছিল, সে আরও একটু কায়দা করিয়া মুখ তুলিয়া ধোঁয়া ছাড়িতে লাগিল, একটি মেয়ে বঙ্কিম ভঙ্গীতে অল্প একটু অন্ধকারে বারান্দার উপর দাঁড়াইয়া ছিল, সে রাস্তায় নামিয়া আসিল এবং শঙ্করের দিকে চকিতে একবার চাহিয়া সঙ্গিনীদের দিকে মুখ ফিরাইয়া হাসিয়া উঠিল। তাহার পর একজন সঙ্গিনীকে ডাকিয়া বলিল, আমার খোঁপাটা একটু ঠিক ক'রে দে তো, বার বার এলিয়ে যাচ্ছে।

সঙ্গিনী খোঁপা ঠিক করিয়া দিল।

মেয়েটি আবার শঙ্করের দিকে ফিরিয়া চাহিল ও আবার একটু সিল। শঙ্কর অবাক হইয়া চাহিয়া রহিল। শঙ্করকে এমন বিমূঢ়ভাবে ড়াইয়া থাকিতে দেখিয়া সেই চটুলা মেয়েটিই প্রশ্ন করিল, আপনি াউকে খুঁজছেন?

শঙ্কর আগাইয়া গেল এবং মেয়েটির মুখের পানে দৃষ্টি নিবদ্ধ করিয়া লিল, আপনি কি ১৮ নম্বর কেরানীবাগানে থাকেন?

'আপনি' শুনিয়া মেয়েটি গম্ভীর হইয়া গেল। তাহার পর আবার চাখ মিটিমিটি করিয়া হাসিয়া বলিল, হ্যাঁ, কেন বলুন তো?

শঙ্কর কিছু বলিতে পারিল না; তাহার মনে হইতে লাগিল, যেন াহার তালু শুষ্ক হইয়া গিয়াছে, নিদারুণ তৃষ্ণায় বুক ফাটিয়া যাইতেছে।

মেয়েটি তাহার মুখের দিকে চাহিয়া মুচকি মুচকি হাসিতে লাগিল।

শঙ্কর সহসা বলিয়া ফেলিল, আমাকে এক গ্লাস জল খাওয়াতে ারেন?

খুব পারি, আসুন।

মেয়েটির পিছন পিছন শঙ্কর অগ্রসর হইল।

বাকি মেয়েগুলির মধ্যে একজন বলিয়া উঠিল, মুক্তোটার কপাল াল। আমাদের আর কতক্ষণ ভোগান্তি আছে, কে জানে বাপু!

আর একজন একটু হাস্যতরল কণ্ঠে বলিল, ওলো মুক্তো, শুধু জল িস নি, একটু মিষ্টিমুখ করিয়ে দিস বাবুকে।

ঘরের ভিতর প্রবেশ করিয়াই মুক্তো প্রশ্ন করিল, আমার ঠিকানা াপনি জানলেন কি ক'রে?

আপনারাই দিয়েছিলেন।

কবে?

কিছুদিন আগে হাওড়া স্টেশনে। আমাকে আসবার জন্যে নেমন্তন্ন ুরেছিলেন, ভুলে গেছেন?

মুক্তো হাসিয়া বলিল, ভুলে গেছি।

আপনি হাওড়া স্টেশনে মূর্ছা যান, আমি আপনার মুখে জল দি মূর্ছা ভাঙাই। আপনার সঙ্গে আরও যেন কে ছিলেন একজন।

মুক্তো মন দিয়া কথাগুলি শুনিল; তাহার পর ভঙ্গীভরে স্কন্ধযুগ ঈষৎ উত্তোলিত করিয়া আবার নামাইয়া লইয়া বলিল, মনে নেই।

অতবড় একটা ঘটনা ভুলে গেছেন? বেশিদিনের তো কথা নয়।

মুক্তোর সমস্ত মনে ছিল, কিন্তু সে স্বীকার করিল না। জিজ্ঞা করিল, শুধু জল খাবেন? খাবার-টাবার—

না, শুধু এক গ্লাস ঠাণ্ডা জল।

ঘরেই কুঁজায় জল ছিল, মুক্তো কাচের গ্লাসে ঢালিয়া দিল এবং শঙ্ক তাহা ঢকঢক করিয়া পান করিয়া ফেলিল।

কতক্ষণ বসবেন?

কতক্ষণ আর, এই খানিকক্ষণ, মানে—আপনার কি অসুবি করছি?

কিছুমাত্র না। ঘণ্টা পিছু দু টাকা ক'রে লাগবে, এই আম রেট।

শঙ্কর ক্ষণকাল চুপ করিয়া রহিল। তাহার পর বলিল, ও।

পকেট হইতে ব্যাগটা বাহির করিয়া দেখিল, একটি দশ টাকা নোট রহিয়াছে, সেইটি বাহির করিয়া মুক্তোর হাতে দিতেই মুক্তে খিলখিল করিয়া হাসিয়া লুটাইয়া পড়িল।

বাবা! রাগ তো আপনার কম নয় দেখছি!

তাহার পর গম্ভীর হইয়া বলিল, না, ছি, আপনি অতিথি মানু আমাদের নেমন্তন্ন পেয়ে এসেছেন বলছেন, আপনার কাছে কি টাক নিতে পারি? সব জায়গায় কি আর ব্যবসাদারি চলে? দাঁড়ি রইলেন কেন? বিছানায় বসুন না, আমি আসছি এক্ষুনি।

মুক্তো বাহির হইয়া গেল।

একটু দেরি করিয়াই ফিরিল। ফিরিয়া দেখিল, ক্লান্ত শঙ্কর তাহার

ানায় ঘুমাইয়া পড়িয়াছে।

মুক্তো নির্নিমেষ নয়নে তাহার মুখের পানে চাহিয়া দাঁড়াইয়া রহিল।

প্রথম অধ্যায় সমাপ্ত



# জঙ্গম

দ্বিতীয় ও তৃতীয় অধ্যায়

## বনফুল





[redacted]



তৃতীয় মুদ্রণ—ভাদ্র ১৩৫৪
চতুর্থ মুদ্রণ—আষাঢ় ১৩৫৮
প্রকাশক—শচীন্দ্রনাথ মুখোপাধ্যায়
বেঙ্গল পাবলিশার্স
১৪ বঙ্কিম চাটুজ্জে স্ট্রীট
কলিকাতা-১২
মুদ্রাকর—শ্রীসজনীকান্ত দাস
শনিরঞ্জন প্রেস
৫৭ ইন্দ্র বিশ্বাস রোড
কলিকাতা-[illegible]
প্রচ্ছদপট-শিল্পী—
শ্রী[illegible] বন্দ্যোপাধ্যায়

[illegible] চার টাকা

# জঙ্গম

## দ্বিতীয় অধ্যায়

১

শিরীষবাবুর বাড়ির অন্তঃপুরে বসিয়া মুকুজ্জেমশাই, শিরীষবাবু এবং শিরীষবাবুর পত্নী সুশীলাসুন্দরী কথাবার্তা বলিতেছিলেন। সুশীলাসুন্দরী অবশ্য বিশেষ কোন কথাবার্তা বলিতেছিলেন না, তিনি একটু দূরে বসিয়া মাথায় আধ-ঘোমটা টানিয়া সুপারি কাটিতেছিলেন এবং ইঁহাদের কথোপকথন শুনিতেছিলেন। গুরুজনদের সম্মুখে অকারণে বাচালতা প্রকাশ করা তাঁহার স্বভাববিরুদ্ধ এবং স্বভাবতই তিনি নীরবপ্রকৃতির। সব কিছু মন দিয়া শোনেন, কিন্তু বেশি কিছু বলেন না।

চিন্তিতমুখে শিরীষবাবু বলিলেন, আপনি যাবেন না, তা হ'লে কি ক'রে হবে? আমার পক্ষে একা—

মুকুজ্জেমশাই বলিলেন, হ'লেই বা একা, তারা তো বাঘ-ভালুক নয় যে, তুমি গেলেই টপ ক'রে খেয়ে ফেলবে। তুমি মেয়ের বাপ, তুমি না গেলে চলবে কেন?

শিরীষবাবু মুখটা উঁচু করিয়া চিবুকের তলাটা চুলকাইতে লাগিলেন। মুকুজ্জেমশাই সহাস্য দৃষ্টিতে তাঁহার দিকে কয়েক সেকেণ্ড তাকাইয়া রহিলেন। তাহার পর বলিলেন, ছেলেটিকে একবার দেখাও হবে, আর ভদ্রলোকের মনোভাবও খানিকটা বোঝা যাবে। চিঠিপত্রে তিনি খোলাখুলি কিছু বলতে চান না, সে তো দেখছ।

শিরীষবাবু চিবুক চুলকানো শেষ করিয়া উঠিয়া পড়িলেন এবং জানালা দিয়া মাথাটা বাহির করিয়া সশব্দে নাকটা ঝাড়িয়া ফেলিলেন। কোঁচা

দিয়া নাকটা মুছিতে মুছিতে বলিলেন, সর্দিও করেছে, ভাবছি, ট্রেনে আবার এক্সপোজার লাগবে। পরের শনিবারে গেলে কেমন হয়? রাজমহলে কদিন লাগবে আপনার?

আদালতের ব্যাপার তো, ঠিক বলা যায় না। সাক্ষী-ফাক্ষিগুলোও সব ঠিক করতে হবে, তা ছাড়া, মনু হয়তো ছাড়তে চাইবে না, অনেক দিন যাই নি।

সুশীলাসুন্দরী চকিতে একবার মুকুজ্জেমশাইয়ের মুখের পানে চাহিয়া আবার সুপারি কুঁচানোতে মন দিলেন।

মনু অর্থাৎ মনোরমা নামক বিধবাটির সহিত মুকুজ্জেমশাইয়ের প্রকৃত সম্পর্কটা যে কি, কেহ তাহা জানে না। সম্পর্ক একটা নিশ্চয়ই আছে, কারণ মুকুজ্জেমশাই তাহার সমস্ত ব্যয় নির্বাহ করেন। মনোরমার বয়স প্রায় চল্লিশের কাছাকাছি, খুব নিষ্ঠাবতী বিধবা। মুকুজ্জেমশাই যদিও তাঁহার সমস্ত ব্যয়ভার বহন করেন, কিন্তু কখনও নিকটে রাখেন না। নানা স্থানে মুকুজ্জেমশাইয়ের পরিচিত লোকের অভাব নাই, কাহারও না কাহারও পরিবারে মুকুজ্জেমশাই মনোরমাকে রাখিয়া দিয়া নিজে অন্যত্র চলিয়া যান। সাধারণত যে সকল পরিবার মুকুজ্জেমশাইয়ের অর্থসাহায্যের উপর নির্ভর করে, সেই সব পরিবারেই মনুকে তিনি রাখিয়া থাকেন। সম্প্রতি মনোরমা রাজমহলে যে পরিবারে রহিয়াছে, সেই পরিবারের কর্তাটি জেলে গিয়াছেন, আপিসের টাকা ভাঙিয়াছেন—এই তাঁহার অপরাধ। মুকুজ্জেমশাইয়ের ধারণা—লোকটি নিরীহ, তাঁহার প্রতি অবিচার করা হইয়াছে। তিনি এই অপবাদ খণ্ডন করিবার জন্য উঠিয়া-পড়িয়া লাগিয়াছেন। উকিল ব্যারিস্টার দ্বারা যতটা করা সম্ভব সবই করিয়া দেখিবেন ঠিক করিয়াছেন। কলিকাতায় আসিয়া তিনি অমিয়ার বিবাহ-ব্যাপারে নিজেকে ব্যাপৃত রাখিয়াছিলেন এবং এ সম্বন্ধে একটা পাকাপাকি ঠিক না হওয়া পর্যন্ত কোথাও নড়িবেন না ঠিক করিয়াছিলেন; কিন্তু গতকল্য মনুর একখানি পত্র আসিয়াছে যে অন্তত দুই-একদিনের জন্য রাজমহলে আসা তাঁহার নিতান্ত দরকার, না

আসিলে মকদ্দমার ক্ষতি হইবে। সেই জন্য নিতান্ত অনিচ্ছাসত্ত্বেও মুকুজ্জেমশাইকে যাইতে হইতেছে।

শিরীষবাবু অকূল পাথারে পড়িয়া গিয়াছেন।

শিরীষবাবু মুখের উপর হাতটা একবার বুলাইয়া বলিলেন, আপনি ঘুরে আসুন, তারপর যাওয়া যাবে। এতদিন যখন গেছে, তখন দু-চার-দশ দিনে আর কি এমন এসে যাবে! তা ছাড়া, যতই তাড়াতাড়ি করুন, বোশেখের আগে তো আর বিয়ে হচ্ছে না।

মুকুজ্জেমশাই বলিলেন, হাতে কি খুব বেশি সময় আছে মনে কর তুমি? তিরিশটি পাত্রের সন্ধান পেয়েছিলাম, চিঠিপত্র লেখালেখি ক'রে তো জন পনেরোকে বাতিল করা গেছে, কুষ্ঠির মিল জন-ছয়েকের সঙ্গে হ'ল না। বাকি আছে ন জন, এদের সঙ্গে চিঠিপত্রে যতটা হবার হয়েছে, এইবার দেখাশোনা করা দরকার। সব কটিই সুপাত্র। ন জনের সঙ্গে দেখা করতে তোমার অন্তত ন সপ্তাহ লাগবে, তোমার তো শনি রবি ছাড়া ছুটি নেই।

শিরীষবাবুকে স্বীকার করিতে হইল, ছুটি নাই। কিন্তু তিনি অবুঝের মত বলিলেন, ন জনকেই দেখতে না হতে পারে। এই শঙ্কর ছেলেটিকেই আমাদের পছন্দ, শঙ্করের বাবা অম্বিকাবাবু আমাদের দূরসম্পর্কের আত্মীয়ও। সেজদার শ্বশুরবাড়ির সঙ্গে কি যেন সম্পর্ক আছে ওঁদের। ওইখানেই হয়তো হয়ে যাবে। কুষ্ঠি অনুসারে তাই হওয়া উচিত।

ধর, যদি না হয়!

শিরীষবাবু অবশ্য ধরিতে রাজী নহেন, কিন্তু যুক্তির আবশ্যকতা অস্বীকার করা মুশকিল। ও-পথে না গিয়া সুতরাং তিনি বলিলেন, বুঝছেন না, আপনি সঙ্গে না থাকলে বেশ জোর পাওয়া যায় না, তা ছাড়া আপনিই সব করেস্‌পন্‌ডেন্‌স করেছেন। আপনি ঘুরে আসুন, তারপর যাওয়া যাবে। ভাগ্যে যা আছে তা হবেই। একা একা এসব ব্যাপারে যাওয়া ঠিক নয়, আমি এর ভাল-মন্দ তেমন বুঝিও না। তা ছাড়া নিজের দায়িত্বে একটা কিছু ক'রে ফেলে শেষে যদি গোলমাল হয়, সুশীলা আমাকে—

কথাটা শিরীষবাবু শেষ করিলেন না, সুশীলার দিকে একবার চাহিয়া উঠিয়া গিয়া পুনরায় নাকটা ঝাড়িলেন। মুকুজ্জেমশাই ও সুশীলা পরস্পরের দিকে তাকাইয়া সহাস্য দৃষ্টি বিনিময় করিলেন।

অগত্যা স্থির হইল, মুকুজ্জেমশাই রাজমহল হইতে ফিরিয়া আসিয়া শিরীষবাবুকে লইয়া অম্বিকাবাবুর সহিত সাক্ষাৎ করিতে যাইবেন। তৎপূর্বে কিছুই হইবে না।

মুকুজ্জেমশাই উঠিয়া পড়িলেন। বলিলেন, যাই, তা হ'লে মন্টুকে একটা চিঠি লিখে দিই, কাল সকালের ট্রেনেই যাব।

মুকুজ্জেমশাই বাহিরে চলিয়া গেলেন।

মুকুজ্জেমশাই চলিয়া গেলে সুশীলা স্বামীর মুখের দিকে চাহিলেন ও বলিলেন, সত্যিই তোমার শরীরটা খারাপ হয়েছে না কি? দেখি—

কি দেখবে?

সুশীলা উঠিয়া স্বামীর কপালে হাত দিয়া দেখিলেন।

শিরীষবাবু তাড়াতাড়ি বলিলেন, ও তেমন কিছু নয়, সামান্য একটু সর্দির মত।

গা-টা কিন্তু ছ্যাঁক-ছ্যাঁক করছে, আজ বরং ভাত খেয়ে কাজ নেই, রুটি দুখানা ক'রে দিই, শুকনো-শাকনা খেয়ে থাকাই সর্দির ওষুধ—সাবধান হওয়াই ভাল, মোজা পায়ে দাও।

শিরীষবাবু মহা বিপদে পড়িয়া গেলেন। সুশীলা আলনা হইতে গরম মোজা আনিয়া দিলেন। শিরীষবাবু মোজা পরিতে পরিতে বলিলেন, রুটি কিন্তু খাব না, বুঝলে?

তোমার কথা শুনছি কিনা আমি!

সুপারির ডালা লইয়া সুশীলাসুন্দরী বাহির হইয়া গেলেন।

শিরীষবাবু মুখবিকৃতি করিয়া গরম মোজাকে গোড়ালি পার করাইতে লাগিলেন। এ কি বিপদে পড়িয়া গেলেন তিনি!

রান্নাঘর হইতে অমিয়াকে দেখিয়া সুশীলা মনে মনে প্রার্থনা করিতে ঠাকুর, ওর শিব-পূজো যেন সার্থক হয়, শঙ্করের সঙ্গেই ওর যেন বিয়ে হয়।

অমিয়া উঠানের ও-ধারে মাটির শিব গড়িয়া ভক্তিভরে পূজা করিতেছিল। যদিও মুকুজ্জেমশাই শিব লইয়া যখন-তখন তাহাকে ঠাট্টা করেন, তবু সে শিব-পূজা ছাড়ে নাই। তাহার মনের গহনে যে চিরন্তনী উমা বসিয়া আছে, তাহার তপস্যায় বাধা দিবার সামর্থ্য তাহার নিজেরও নাই।

২

বেলা মল্লিকের বাসায় প্রফেসর গুপ্ত বসিয়া ছিলেন।

বেলা বাড়িতে নাই, বাহিরে গিয়াছেন, এখনও ফেরেন নাই। জনার্দন সিংহের 'জেরাসে ঠাহর যাইয়ে হুজুর' এই কথাগুলির উপর নির্ভর করিয়া প্রফেসর গুপ্ত বাহিরের ঘরটাতে অপেক্ষা করিতেছিলেন। বেলার নিকট আসিবার একটা অজুহাত অবশ্য প্রফেসর গুপ্তের আছে, সর্বদাই থাকে, এবং সে অজুহাতগুলি যে যুক্তিসহ নহে, তাহাও প্রফেসর গুপ্ত এবং বেলা উভয়েই জানেন। কিন্তু না-জানার ভান করেন। আজ প্রফেসর গুপ্ত আসিয়াছিলেন বেলাকে জানাইতে যে, তাঁহার কন্যা মান্তু মামার বাড়ি গিয়াছে, আজ আর বেলার সন্ধ্যাকালে পড়াইতে যাইবার দরকার নাই। এ খবরটা কোন-চাকরকে দিয়া পাঠাইলেই চলিত, কিন্তু—

আধ ঘণ্টা উত্তীর্ণ হইয়া গেল, বেলা দেবীর দেখা নাই। কখন যে তিনি ফিরিবেন, তাহা জনার্দন ঠিক বলিতে পারিল না। বোস সাহেবের পত্নীকে বেলা সকালের দিকে এস্রাজ শিখাইতে যান, তাহা প্রফেসর গুপ্ত জানেন। সেখানে এতক্ষণ দেরি হইবার কথা নয়। প্রফেসর গুপ্ত আরও খানিকক্ষণ অপেক্ষা করিলেন, আর একবার হাতঘড়িটা দেখিলেন, অবশেষে হতাশ হইয়া এক টুকরা কাগজে তাঁহার আগমনবার্তা এবং আগমনের হেতু লিখিয়া জনার্দনের হাতে দিয়া বাহির হইয়া পড়িলেন। তাঁহার 'কার'টা যখন

[?]স হইতে বাহির হইয়া গেল এবং সাত নম্বরের বাড়ির দ্বিতলের বাতায়ন হইতে বেলা যখন তাহা দেখিতে পাইলেন, তখন তিনিও নামিয়া আসিলেন।

এই গলির সাত নম্বরের বাড়ির বাসিন্দাদের সহিত ঘনিষ্ঠতা হওয়াতে বেলার ভারি সুবিধা হইয়াছে। প্রফেসার গুপ্তের সান্নিধ্য এড়াইবার প্রয়োজন যখনই ঘটে (এবং সে প্রয়োজন অধুনা প্রায়ই ঘটিতেছে), বেলা সাত নম্বরের বাড়িতে আত্মগোপন করেন এবং যতক্ষণ না প্রফেসর গুপ্তের 'কার'টা চলিয়া যায়, ততক্ষণ সেখানে বসিয়া গল্পগুজব করিতে থাকেন। একটি জরাজীর্ণ বৃদ্ধ ব্যতীত সাত নম্বরের বাড়িতে পুরুষ কেহ নাই। বেলার সমবয়সী একজন এবং বেলার চেয়ে ছোট তিনজন মেয়েকে লইয়া বিপত্নীক বৃদ্ধ হলধরবাবু সাত নম্বরে বাস করেন। হলধরবাবু পিতৃভাবাপন্ন, মেয়েগুলি মিশুকপ্রকৃতির, বেলার সহিত বেশ খাপ খাইয়া গিয়াছে। বড় মেয়েটি কলেজে এবং বাকি মেয়েগুলি স্কুলে পড়ে। বড় মেয়েটি বেলাকে ম্যাট্রিক পরীক্ষা দিতে এবং বেলা তাহাকে গান বাজনা শিখিতে সহায়তা করিবেন, এরূপ একটা বন্দোবস্ত হইয়া গিয়াছে।

আজ শৈলদের বাড়ি হইতে ফিরিয়া গলিতে ঢুকিয়াই প্রফেসর গুপ্তের 'কার'খানা চোখে পড়িতেই বেলা সোজা সাত নম্বরে ঢুকিয়া পড়িয়াছিলেন। 'কার' চলিয়া গেলে নিশ্চিন্ত চিত্তে নামিয়া আসিলেন এবং জনার্দন সিংহের নিকট হইতে প্রফেসর গুপ্তের গমন ও আগমন সংবাদটা এমনভাবে শুনিলেন, যেন তিনি কিছুই জানেন না। প্রফেসর গুপ্তের লেখা কাগজখানাও অত্যন্ত নির্বিকারভাবে দেখিলেন।

আজ রবিবার, তাড়াতাড়ি স্নানাহারটা সারিয়া কোথাও বাহির হইয়া পড়িতে হইবে, তাহা না হইলে আবার কেহ হয়তো দয়া করিয়া আসিয়া জুটিয়া যাইবেন। বিগত কয়েকটি রবিবারের অভিজ্ঞতা হইতে বেলা দেবী স্থির করিয়াছেন যে, রবিবারটা তিনি বাহিরেই কাটাইবেন। একের পর এক পুরুষ বন্ধুর অভ্যাগম, আর কিছু না হউক, দৃষ্টিকটু।

স্নানাহার সম্পন্ন করিয়া বেলা দেবী বাহির হইতে যাইবেন, এমন সময় প্রিয়বাবু আসিয়া প্রবেশ করিলেন। ভদ্রলোকের শুষ্ক মুখ, চুল উস্কখুস্ক, চোখে এমন একটা দৃষ্টি যাহা অল্প কথায় বর্ণনা করা শক্ত। ভয় এবং মরিয়া ভাব, ভালবাসা এবং রাগ, বিশ্বাস এবং অনিশ্চয়তা প্রিয়বাবুর চকিত দৃষ্টির মধ্যে ওতপ্রোতভাবে মিশিয়া ছিল।

দাদা যে হঠাৎ?

প্রিয়বাবু নীরবে ক্ষণকাল চাহিয়া রহিলেন। তাহার পর বলিলেন, ভেতরে চল, বলছি।

উভয়ে ভিতরে আসিয়া প্রবেশ করিলেন। প্রিয়বাবু ইতিপূর্বে নিজে বেলার নিকট আসেন নাই, তিনি এই প্রথম আসিয়াছেন। ঘরের ভিতর ঢুকিয়া এবং বেলার ঘরখানি পরিপাটিরূপে সজ্জিত দেখিয়া তিনি কেমন যেন একটু খতমত খাইয়া গেলেন। মনে মনে বেলার যে দৈন্য-নিপীড়িত অবস্থা তিনি কল্পনা করিয়া রাখিয়াছিলেন, তাহার সঙ্গে বাস্তবের কিছুমাত্র মিল নাই দেখিয়া তিনি আশ্বস্ত হইলেন না, ভয় পাইয়া গেলেন। বেলা তো বেশ সুখেই আছে! আর যাই থাক, বেলার আধিভৌতিক কোন দুঃখ নাই, তাহা ঠিক।

তাঁহার চিন্তাধারায় বাধা দিয়া বেলা প্রশ্ন করিলেন, তিন মাস পরে আজ হঠাৎ এসে পড়লে যে? বিয়ের নেমন্তন্ন করতে নাকি?

প্রিয়বাবুর সহসা যেন ধৈর্যচ্যুতি ঘটিয়া গেল, চোপ রও, যত বড় মুখ নয় তত বড় কথা!

প্রিয়বাবু ক্রোধে কাঁপিতে লাগিলেন। প্রিয়বাবুর ক্রোধের আকস্মিকতা ও অযৌক্তিকতার পরিচয় বেলা ইতিপূর্বে বহুবার পাইয়াছেন, সুতরাং তিনি বিস্মিত হইলেন না, একটু মৃদু হাসিয়া ঘর হইতে বাহির হইয়া গেলেন।

প্রিয়বাবু কিছুক্ষণ গুম হইয়া দাঁড়াইয়া রহিলেন। ভাবিতে লাগিলেন, হঠাৎ তিনি এ কি করিয়া বসিলেন! আসিয়াছেন বেলাকে ফিরাইয়া লইয়া যাইবার জন্য, তাঁহার সহিত ঝগড়া করিবার জন্য নয়; কিন্তু হঠাৎ তিনি এ কি

বলিয়া ফেলিলেন। রাগারাগি করিবার জন্য তো তিনি আসেন নাই। নিকটেই একখানা চেয়ার ছিল, তাহার উপর বসিলেন এবং নিস্তব্ধ হইয়া খানিকক্ষণ বসিয়া রহিলেন; আত্মধিক্কারে তাঁহার সমস্ত মন যেন পরিপূর্ণ হইয়া উঠিল। এই খাপছাড়া রাগের জন্য জীবনে তাঁহাকে বহুপ্রকারে বহুবার লাঞ্ছিত হইতে হইয়াছে, কিন্তু কিছুতেই তাঁহার স্বভাব বদলাইল না। হঠাৎ পাশের ঘরে স্টোভ জ্বালার শব্দে তিনি উঠিয়া দাঁড়াইলেন, বাহিরে আসিয়া দেখিলেন, বেলা স্টোভ জ্বালিয়া চায়ের জল চড়াইতেছে।

তুমি ওই ঘরেই ব'স, চা ক'রে নিয়ে যাচ্ছি এখুনি।

কোনও কথা না বলিয়া প্রিয়বাবু পুনরায় ফিরিয়া আসিয়া চেয়ারে বসিলেন, তাঁহার কেবলই মনে হইতে লাগিল, মেয়েটার শরীর রক্ত-মাংসের, না, পাথরের?

একটু পরে বেলা রেকাবিতে কিছু জলখাবার এবং এক বাটি চা আনিয়া তাঁহার সামনে একটি ছোট টিপয়ে সাজাইয়া দিয়া শান্ত কণ্ঠে বলিলেন, খাও।

খাব? আমি কি এখানে খাবার জন্যে এলাম?

বেলা এক গ্লাস জল আনিয়া টিপয়ের উপর রাখিতে রাখিতে বলিলেন, খাবার জন্যে কেউ কারও বাড়িতে যায় নাকি? তবে অতিথি এলে চা জলখাবার দেওয়াটা ভদ্রতার একটা অঙ্গ।

আমি কি অতিথি নাকি যে, আমার সঙ্গে ভদ্রতা করতে হবে?

বেলা কিছু না বলিয়া পুনরায় বাহির হইয়া গেলেন এবং একটা ডিসে কয়েক খিলি পান লইয়া পুনঃপ্রবেশ করিলেন।

প্রিয়বাবু বলিলেন, আগে আমার কথার একটা জবাব দে, তা না হ'লে কিছু খাব না আমি।

বল।

আমার কাছে ফিরে যাবি কি না?

না।

রাগের মাথায় একটা কথা ব'লে ফেলেছি, সেইটেকেই বড় ক'রে দেখতে হবে?

বড় ক'রে দেখতাম না, যদি সেটা সত্যি কথা না হ'ত। আমি ভেবে দেখেছি, তুমি সেদিন যা বলেছিলে, সেটা খুব বড় সত্যি কথা, তার জন্যে তোমার কাছে কৃতজ্ঞ আমি।

কি সত্যি কথা?

মেয়েমানুষ হয়ে জন্মেছি ব'লেই যে চিরকাল তোমার গলগ্রহ হয়ে থাকতে হবে—এর কোনও মানে নেই। নিজের পায়ে দাঁড়াবার ক্ষমতা মানুষ মাত্রেরই থাকা উচিত—তা সে মেয়েমানুষই হোক বা পুরুষমানুষই হোক।

তার মানে?

তার মানে, আমি স্বাধীনভাবে থাকতে চাই।

আমার কাছে থাকা মানে তা হ'লে কি পরাধীনতা বলতে চাও? আমি কি তোমার পর?

পর কেন হতে যাবে, কিন্তু আমি মেয়েমানুষ ব'লেই চিরকাল তোমার উপার্জনে ভাগ বসাব কেন? তাতে আমারও সম্মান নেই, তোমারও সম্মান নেই।

উভয়েই কিছুক্ষণ চুপ করিয়া রহিলেন

চা-টা খাও, ঠাণ্ডা হয়ে যাচ্ছে।

চায়ের দিকে মনোযোগ না দিয়া প্রিয়বাবু বলিলেন, বেশ তো, রোজগার করতে চাও রোজগার কর, কিন্তু আমারই কাছে থাক, আলাদা বাসা করবার দরকার কি?

আলাদা থাকলে যে পরিমাণ স্বাধীনতা ভোগ করা যায়, একসঙ্গে থাকলে তা সম্ভব নয়। পরস্পরের স্বাধীনতা খর্ব ক'রে একসঙ্গে বাস করার কোন সার্থকতা দেখতে পাই না আমি।

খুব লম্বা লম্বা কথা শিখেছিস তো!

বেলা কোনও উত্তর দিলেন না।

যাবে না তা হ'লে ফিরে ?

না।

প্রিয়বাবু উঠিয়া পড়িলেন।

উঠলে যে, খাবে না ?

খাবার জন্যে আমি আসি নি। চললাম।

কিছুদূর অগ্রসর হইয়া গিয়া প্রিয়বাবু পুনরায় ফিরিয়া আসিলেন এবং বলিলেন, আমার মনে এই যে কষ্ট দিচ্ছ, এর ফল ভাল হবে না, জেনে রেখো। শুধু আমার মনে নয়, অনেকের মনে কষ্ট দিয়েছ তুমি, লক্ষ্মণবাবুর মত ছেলে তোমারই জন্যে আত্মহত্যা করেছে। এ সবের ফল কখনও ভাল হয় না—কখনও না, কখনও না। এই তেজ বেশি দিন থাকবে না।

তাড়াতাড়ি বাহির হইয়া যাইতে গিয়া প্রিয়বাবুর মাথাটা চৌকাঠে ঠুকিয়া গেল, কিন্তু তিনি গ্রাহ্য করিলেন না, একবার ফিরিয়াও চাহিলেন না।

বেলা নিস্পন্দ হইয়া দাঁড়াইয়া রহিলেন।

লক্ষ্মণবাবুর তরুণ বিহ্বল মুখচ্ছবিটা মানসপটে ফুটিয়া উঠিল।

খুট করিয়া শব্দ হইল।

বেলা চাহিয়া দেখিলেন, শঙ্কর দাঁড়াইয়া আছে।

শঙ্করবাবু যে, আসুন।

শঙ্কর ভিতরে প্রবেশ করিল।

শঙ্কর আসাতে বেলা যেন অনেকটা আত্মস্থ হইলেন। হাসিয়া বলিলেন, এমন অবস্থা কেন আপনার ? চান করেন নি নাকি ?

শঙ্কর সত্যই কয়েকদিন স্নান করে নাই। কাপড় ময়লা, গরম জামার পিছন দিকটায় দেওয়ালের চুন লাগিয়াছে, চক্ষু দুইটি রক্তবর্ণ, চুল উস্কখুস্ক।

শঙ্কর মিথ্যা কথা বলিল, শরীরটা ভাল নেই, জ্বর হয়েছে বোধ হয়।

সেইজন্যে রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াচ্ছেন ?

একটা ভীষণ দরকারে প'ড়ে আপনার কাছে এসেছি। কিছু টাকা চাই—ধার।

ওমা, টাকা ধার চাইবার আর লোক পেলেন না আপনি? ক টাকা?

গোটা দশেক হ'লেই আপাতত চলবে।

এখন দশ টাকা তো আমার হাতে নেই। কাল শৈলদি মাইনে দেবেন, কাল বরং দিতে পারি।

শৈলদি কে?

মিসেস এল. কে. বোস। তিনি তো আপনাকে চেনেন।

ক্ষণকাল নীরব থাকিয়া শঙ্কর বলিল, সে কি গান শিখছে আজকাল আপনার কাছে?

গান নয়, বাজনা আর একটু একটু ইংরিজী।

আপনার সঙ্গে যে আলাপ আছে আমার—সে কথা বলেছেন শৈলকে?

না, বলি নি।

বলবেন।

ব'লে চাকরিটি খোয়াই আর কি!

তার মানে?

আপনার সঙ্গে আর কারও ভাব থাকতে পারে—এ শৈলদির পক্ষে অসহ্য।

শঙ্কর একটু হাসিল।

বেলা বলিলেন, চা খাবেন?

খেতে পারি।

প্রিয়বাবুর চা ও জলখাবারটা বেলা শঙ্করকে বসাইয়া খাওয়াইলেন।

খাইতে খাইতে শঙ্কর প্রশ্ন করিল, শৈলর মনোভাবটা কি ক'রে বুঝলেন আপনি?

অনেক কথা আমরা—মেয়েরা—বুঝতে পারি।

তবু বলুন না একটু, শুনি।

তা হ'লে চলুন, রাস্তায় যেতে যেতে বলছি। আমাকে এক জায়গায় বেরোতে হবে, কাজ আছে।

রাস্তায় বাহির হইতেই শঙ্কর বলিল, এইবার বলুন।

বেলা হাসিয়া বলিলেন, এই ধরুন, একটা উদাহরণ দিচ্ছি। রিনির সঙ্গে আপনার বিয়েটা যখন ভেঙে গেল, তখন শৈলদি ভারি খুশি। একমুখ হেসে বললেন—শঙ্করদাকে জানি তো ছেলেবেলা থেকে, ওর নাড়ীনক্ষত্র সব জানি, রিনির মত মেয়েকে দেখে গ'লে পড়বার ছেলেই ও নয়। আমার তখুনি মনে হয়েছিল, ওসব বাজে গুজব, শঙ্করদা বিয়ে করবে রিনিকে—তবেই হয়েছে!

এই পর্যন্ত বলিয়া বেলা দেবী থামিলেন, চকিতে একবার শঙ্করের মুখের পানে চাহিয়া বলিলেন, বিয়ের সব ঠিকঠাক হয়ে শেষ পর্যন্ত ভেঙে গেল কেন বলুন তো?

শঙ্কর কোন উত্তর দিল না, নীরবে পথ অতিবাহন করিতে লাগিল।

বেলা দেবী এই নীরবতা-প্রসঙ্গে আর একটি প্রশ্ন করিতে যাইতেছিলেন, এমন সময় পাশের একটি গলি হইতে একটি সুদৃশ্য মোটরকার নিঃশব্দে বাহির হইয়া আসিল এবং একবার হর্ন দিয়া দাঁড়াইয়া পড়িল। মোটরের দালাল অচিনবাবু গাড়ির ভিতর হইতে মুখ বাড়াইয়া শঙ্করকে সম্বোধন করিলেন, নমস্কার শঙ্করবাবু, আপনাকেই খুঁজছি কদিন থেকে।

আমাকে? কেন বলুন তো?

অচিনবাবু গাড়ি হইতে নামিয়া পড়িলেন এবং স্মিত মুখে বলিলেন, হস্টেলে যাচ্ছিলাম, আপনার সঙ্গে একটু দরকার ছিল আমার।

তাহার পর বেলার দিকে চাহিয়া বলিলেন, ইনি কি আপনার সঙ্গেই যাচ্ছেন? চলুন না, কিছু যদি মনে না করেন, লিফ্ট দিয়ে দিই আপনাদের।

বেলা বলিলেন, না, ধন্যবাদ, আমি অন্য জায়গায় যাব। শঙ্করবাবু, আপনি যান ওঁর সঙ্গে, আমি একাই যাচ্ছি।

সকলেই যখন কি করিবেন ইতস্তত করিতেছেন, তখন অচিনবাবু শঙ্করকে সম্বোধন করিয়া বলিলেন, ইনি কি প্রফেসর মিত্রের কেউ হন নাকি? মিষ্টিদিদির ওখানে ওঁকে দেখেছি ব'লে তো মনে হচ্ছে না।

শঙ্কর পরিচয় করাইয়া দিল।

না, মিষ্টিদিদির কেউ হন না ইনি। ইনি হচ্ছেন মিস বেলা মল্লিক, গান-বাজনা খুব ভাল জানেন, অনেককে শিখিয়েও থাকেন। আর ইনি হচ্ছেন অচিনবাবু, মোটরকারের দালালি করেন।

উভয়ে উভয়কে নমস্কার করিলেন।

অচিনবাবু নামটা শুনিয়া বেলা মনে মনে একটু উৎসুক হইয়া উঠিয়াছিলেন। এই ভদ্রলোকই তাহা হইলে শিক্ষয়িত্রীর বিজ্ঞাপন দিয়াছিলেন এবং ইঁহারই আশ্রয় পরিহার করিয়া চলিতে প্রফেসর গুপ্ত তাঁহাকে বলিয়াছিলেন! অচিনবাবু বেলা দেবীকে এক নজর আপাদমস্তক দেখিয়া বলিলেন, কিছুদিন আগে আপনিই কি আমার কাছে শিক্ষয়িত্রীর একটা পোস্টের জন্য দরখাস্ত করেছিলেন? বেলা মল্লিক নামটা মনে পড়ছে যেন।

প্রথম প্রথম অনেক জায়গায় দরখাস্ত করেছিলাম, আপনার কাছেও হয়তো ক'রে থাকব।—বেলা দেবী হাসিয়া উত্তর দিলেন।

অচিনবাবু বলিলেন, বাইরে—মানে, কলকাতার বাইরে মেয়ের সঙ্গে থাকবার জন্যে একজন শিক্ষয়িত্রীর দরকার আমার একজন বন্ধুর। ভাল লোক পাই নি এখনও তেমন। আপনি যান্ তো এখনও যোগাড় ক'রে দিতে পারি। মাইনে পঞ্চাশ থেকে শুরু, একশো পর্যন্ত হবে। রেস্‌পেক্‌টেব্‌ল জমিদার-ফ্যামিলি—

না, ধন্যবাদ। আমার আর দরকার নেই।

একটু থামিয়া বেলা দেবী বলিলেন, আপনারা যান তা হ'লে। আমি চললাম, আমার একটু কাজ আছে, নমস্কার।

বেলা দেবী চলিয়া গেলেন।

তাঁহার প্রস্থানপথের দিকে মুগ্ধ দৃষ্টিতে চাহিয়া অচিনবাবু বলিলেন, বেশ সপ্রতিভ মহিলাটি।

শঙ্কর বলিল, হ্যাঁ।

শঙ্কর অচিনবাবুর মোটরে চড়িয়া বসিল, অচিনবাবু স্টার্ট দিলেন। কিছুদূরে গিয়া অচিনবাবু বলিলেন, হস্টেলেই ফিরবেন এখন? চলুন না, একটু বেড়িয়ে আসা যাক, সন্ধ্যেবেলা হস্টেলে পৌঁছে দেব আপনাকে।

চলুন।

কয়েক মিনিট নীরব থাকিয়া শঙ্কর বলিল, দরকারটা কি?

চলুন, বলছি।

শঙ্কর কিন্তু অস্বস্তি বোধ করিতেছিল। সন্ধ্যার সময় মুক্তোর সহিত দেখা করিতেই হইবে। অচিনবাবুর পাল্লায় পড়িয়া আবার দেরি না হইয়া যায়!

গড়ের মাঠের কাছাকাছি আসিয়া অচিনবাবু গাড়ির গতিবেগ কমাইলেন এবং নির্জন একটা স্থান দেখিয়া গাড়ি থামাইলেন। সিগারেট-কেস হইতে সিগারেট বাহির করিয়া শঙ্করকে দিলেন ও নিজে খাইলেন।

চলুন, একটু বসা যাক।

উপবেশন করিলে শঙ্কর বলিল, ব্যাপার কি বলুন তো?

ভন্টুবাবুর সঙ্গে আপনার বন্ধুত্ব আছে?

আছে।

মৃন্ময়বাবু ব'লে ভন্টুবাবুর একজন বন্ধু আছেন, জানেন আপনি?

জানি।

মৃন্ময়বাবু লোকটি ইন্টেলিজেন্স ডিপার্টমেণ্টে কাজ করেন, তিনি অকারণে আমার পেছনে লেগেছেন।

আপনার পেছনে? কেন, কারণটা কি?

কিছুই কারণ নয়, পুলিসের লোকেদের কারণের অভাব থাকে নাকি, খাড়া করলেই হ'ল একটা।

একটু নীরব থাকিয়া শঙ্কর বলিল, আমাকে কি করতে হবে?

আপনি ভন্টুবাবুকে ব'লে একটু ইন্‌ফ্লুয়েন্স্ করতে পারেন যদি, বড় ভাল হয়।

বেশ বলব আমি ভন্টুকে।

তাহার পর হাসিয়া শঙ্কর বলিল, এই ব্যাপারের জন্যে এত! আগে বললেই হ'ত।

অচিনবাবু সিগারেটের ছাইটা ঝাড়িয়া বলিলেন, না, আর একটা কথাও আছে।

কিছুক্ষণ নীরব থাকিয়া একটু ইতস্তত করিয়া অচিনবাবু বলিলেন, একটা গুজব শুনেছিলাম—রিনির সঙ্গে আপনার বিয়ে হচ্ছে; এখন আবার গুজব শুনছি—হচ্ছে না। কোন্‌টা সত্যি বলুন তো?

দুই-ই সত্যি, হবে ঠিক হয়েছিল, এখন ভেঙে গেছে।

ভেঙে গেল কেন?

সে অনেক কারণে।

অচিনবাবু প্রশ্ন করিলেন, ভেঙে গেছে—এটা ঠিক?

ঠিক।

শঙ্কর জিজ্ঞাসা করিল, এসব কথা জিজ্ঞেস করবার মানে?

আমার একটা উপকার করবেন?

কি বলুন?

আমরা স্বজাতি, আমার একটি মেয়ে আছে নেবেন তাকে? দেখতে সে সুশ্রী, পণও আমি যথাসাধ্য দেব। ওই আমার এক মাত্র মেয়ে, আর আমার কেউ নেই। আপনার মত ছেলের হাতে দিতে পারলে নিশ্চিন্ত হই।

আমার মত ছেলের হাতে! আমার কতটুকু জানেন আপনি?

যা জানি, তাই যথেষ্ট। আপনি রাজী কি না বলুন, আপনি মত দিলে আপনার বাবাকে চিঠি লিখব।

আমি বিয়েই করব না।

একেবারেই না ?

একেবারেই না। তবে আপনার মেয়ের জন্যে অন্য পাত্র চেষ্টা করতে পারি। মেয়েটি কোথা ?

মেয়েকে দেশে রেখেছি মশাই, এ কলকাতা শহরের যা কাণ্ডকারখানা, তাতে মেয়েকে এখানে রাখতে ভরসা পাই না। দেশে আছে সে। দরকার হ'লে আনতে পারি।

ওরই জন্যে কি শিক্ষয়িত্রী খুঁজছিলেন নাকি ?

না, ওর জন্যে নয়, আমি অত টাকা কোথায় পাব বলুন ? ও আর একজনের জন্যে।

অচিনবাবু সিগারেটে আর একটা টান দিয়া বলিলেন, আপনি বিয়েই করবেন না ঠিক ক'রে ফেলেছেন ?

হ্যাঁ।

কারণটা জানতে পারি কি ?

শঙ্কর একটু মুচকি হাসিয়া বলিল, আমাদের মত ভাল ছেলের পক্ষে বিয়ে ক'রে গোল্লায় যাওয়া উচিত নয়। জীবনের বৃহত্তর ক্ষেত্র আমাদের আহ্বান করছে।

অচিনবাবু একটু হাসিলেন।

বিবাহ-প্রসঙ্গ চাপা পড়িয়া গেল। নানা রকম মামুলী কথাবার্তা চলিতে লাগিল। খানিকক্ষণ পরে তাহাও বন্ধ হইল। নীরবতা ঘনাইয়া আসিল। শঙ্কর ভাবিতে লাগিল মুক্তোর কথা; এবং অচিনবাবু ভাবিতে লাগিলেন, বেলার সহিত তিনি আর একবার দেখা করিবেন কি না, করিলে কি ভাবে কোথায় করিবেন!

৩

শ্রীমৎ মুক্তানন্দ স্বামী ওরফে উমেশচন্দ্র অতিশয় চিন্তিত বিব্রত ভাবে বিছানায় উঠিয়া বসিলেন। তাঁহার বুকের ভিতরটা ধড়াস-ধড়াস করিতেছিল। চতুর্দিকে গাঢ় অন্ধকার, বাহিরে খরস্রোতা গঙ্গার অবিরাম কল-কলধ্বনি, রাত্রির নিস্তব্ধতা যেন ছন্দ লাভ করিয়াছে। মুক্তানন্দ একা স্তম্ভিত হইয়া বসিয়া রহিলেন। নানা স্থানে ঘুরিয়া কিছুদিন হইল তিনি হরিদ্বারে কুম্ভকর্ণ পাণ্ডার আতিথ্য লাভ করিয়াছেন। তাঁহার সন্ন্যাসীর বেশবাস দেখিয়া পাণ্ডাজী তাঁহাকেই ভক্তিভরে আশ্রয় দিয়াছেন। মুক্তানন্দ সুখেই ছিলেন, বেশ সুন্দরই লাগিতেছিল, এমন কি মনে মনে কল্পনাও করিতেছিলেন যে, অবশিষ্ট জীবনটা এইখানেই বোধ হয় অতিবাহিত করিয়া ফেলিতে পারিবেন। নিকটস্থ চণ্ডীপাহাড়ে বা অন্য কোন নির্জন স্থানে একটা আস্তানা বানাইয়া ঠাকুরের নির্দেশ অনুযায়ী নাম-জপ করিয়া বাকি জীবনটা বেশ সুখেই কাটিয়া যাইবে। বিশ্বাস মহাশয় নামক স্থানীয় ভক্ত ব্যক্তিটি এ বিষয়ে তাঁহাকে যথাসাধ্য সাহায্য করিবেন বলিয়াও প্রতিশ্রুতি দিয়াছেন। কিন্তু সহসা এ কি হইল, একটা সামান্য স্বপ্ন দেখিয়া সমস্ত মন বিকল হইয়া গেল।

স্বপ্নে তিনি দেখিলেন, ভন্টু যেন প্রকাণ্ড একটা রোলারের তলায় চাপা পড়িয়া তারস্বরে চীৎকার করিতেছে। রোলারের চাপ এত ভীষণ যে, ভন্টুর মুখ দিয়া, নাক দিয়া, এমন কি চোখ দিয়া রক্ত ফাটিয়া বাহির হইতেছে। পথ দিয়া জনতার স্রোত বহিয়া চলিয়াছে, কিন্তু কেহই ভন্টুর দিকে দৃক্‌পাত করিতেছে না। ভন্টু আর্তকণ্ঠে চীৎকার করিতেছে, তাহার রক্তে রাস্তার খানিকটা ভিজিয়া গিয়াছে, কাহারও কিন্তু ভ্রূক্ষেপ নাই। এমন সময় ঠাকুর আসিলেন, ভন্টুর দিকে চাহিয়া একবার হাসিলেন, তাহার পর বলিলেন, আমি কি করিব বল, তোমার নিজের লোকই যখন তোমাকে

ছাড়িয়া মুক্তির জন্য দেশ-দেশান্তরে ঘুরিয়া বেড়াইতেছে, তখন আমি আর কি করিতে পারি ?

ঠাকুর চলিয়া গেলেন, ভন্টু আর্তনাদ করিতে লাগিল। এ রকম স্বপ্নের মানে কি ? স্বপ্নের কি কোন অর্থ আছে ? এ স্বপ্নের কি অর্থ হইতে পারে ? সত্যিই ভন্টু বিপন্ন নয় তো ? বিমূঢ়ের মত একা বসিয়া মুক্তানন্দ আকাশ-পাতাল চিন্তা করিতে লাগিলেন। কলনাদিনী গঙ্গার কলকলধ্বনি আকাশ-বাতাস মুখরিত করিয়া তুলিতে লাগিল।

৪

পরদিন দ্বিপ্রহর।

শঙ্কর মুক্তোর বিছানায় চুপচাপ একা শুইয়া ছিল। মুক্তো ঘরে ছিল না। মুক্তোর ঘরখানি ছোট, কিন্তু বেশ গোছানো। দুইখানি তক্তাপোশ রহিয়াছে, একখানি অপেক্ষাকৃত নীচু ও ছোট, অপরটি উঁচু ও বড়। বড় খাটটিতে পুরু গদি, ফরসা চাদর, ফরসা বালিশ। শঙ্কর ইহারই উপর শুইয়া ছিল। শুইয়া শুইয়া সে বহুবার-দেখা আসবাব-পত্রগুলি পুনরায় দেখিতেছিল। ছোট গ্লাস-কেসটি বেশ পরিচ্ছন্ন, নানা রকম রঙিন শাড়ি পাট করা রহিয়াছে অনেক। দেওয়ালে নানা রকম ছবি—শ্রীশ্রীরামকৃষ্ণ, মেম-সাহেব, কালীঘাটের পট, পুরীর জগন্নাথ। গত কার্তিক-পূজার কার্তিকের ময়ূরের পালকগুলি এক কোণে টাঙানো আছে। এক ধারে একটি আলনা। আলনায় মুক্তোর নিত্য-ব্যবহার্য কাপড়-জামা এবং তাহারই এক ধারে একটি লুঙ্গি ও গেঞ্জি ঝুলিতেছে। মুক্তোর বাঁধা বাবুর লুঙ্গি ও গেঞ্জি। তিনি প্রত্যহ রাত্রি দশটায় আসেন, সমস্ত রাত্রি থাকেন। মুক্তোর সহিত তাঁহার বন্দোবস্ত খুব পাকাপাকি রকম। রাত্রি দশটা পর্যন্ত মুক্তো ইচ্ছা করিলে অপর লোক বসাইতে পার, কিন্তু দশটার পরে মুক্তোর কক্ষে অপর কাহারও প্রবেশ নিষেধ। তবে যদি কোন দিন কোন কারণে আসিতে না পারেন, সেদিন মুক্তোর

ছুটি এবং সে ছুটি মুক্তো নিজের ইচ্ছামত ব্যয় করিতে পারে। এদিক দিয়া ওরফে দশরথবাবু ব্যবসায়ী ব্যক্তি এবং খাঁটি লোক, সুতরাং তাঁহার ব্যবস্থায় কোন রকম খুঁত নাই। দশরথবাবুর বয়স হইয়াছে, তিনি রোজ যে আসেন তাহা নয়; কিন্তু তাঁহার ব্যবস্থা এইরূপ। বলা বাহুল্য, মুক্তোর সহিত তাঁহার হৃদয়ঘটিত কোন ঝামেলা নাই, সম্পর্কটা নিতান্তই আধিভৌতিক। প্রথম দিনই আসিয়া শঙ্করের চোখে পড়িয়াছিল, আজও আবার পড়িল, কবে কে যেন দেওয়ালের উপর লাল পেন্সিল দিয়া লিখিয়া গিয়াছে, 'সমুদ্রে পেতেছি শয্যা শিশিরে কি ভয়!' কে এই দার্শনিক? এমন মর্মান্তিক একটা বচন এমন মর্মান্তিক স্থানে লিখিয়া গিয়াছে! রোজই শঙ্কর লেখাটি পড়ে। মুক্তোকে অনেকবার জিজ্ঞাসা করিয়াছে, লেখকটি কে? মুক্তো বলে, জানি না বাবু, কত লোক আসে যায়, কে কখন লিখেছে, অত খেয়াল করি নি। বলে আর মুচকি মুচকি হাসে।

অদ্ভুত মেয়ে এই মুক্তো! এতদিন ধরিয়া শঙ্কর এখানে যাতায়াত করিতেছে, কিন্তু মেয়েটির স্বরূপটি যে কি, তাহা আজও সে বুঝিতে পারে নাই। কিছুতেই যেন ধরা-ছোঁয়া দেয় না। হাসে, নাচে, গান গায়, মদ খায়, বৈকালে গা ধুইয়া চুল বাঁধিয়া চোখে কাজল দিয়া রঙিন শাড়িটি কায়দা করিয়া পরিয়া গালে ঠোঁটে রঙ মাখিয়া খোঁপায় ফুলের মালা পরিয়া রাস্তার ধারে গিয়া দাঁড়ায়, ভঙ্গীভরে সিগারেট টানে, কথায় কথায় খিলখিল করিয়া হাসিয়া লুটাইয়া পড়ে, চটিয়া গেলে অশ্লীল ভাষায় গালাগালি করে, অন্ধ-আতুর দেখিলে পয়সা দেয়, গঙ্গাস্নান করিতে যায়, মেনি বিড়ালকে আদর করে, দশরথের জন্য প্রত্যহ হাঁসের ডিমের ডালনা ও পরোটা বানায়, সামনের চপ-কাটলেটওয়ালাটার সঙ্গে দুই-এক পয়সার জন্য ইতরের মত কলহ করে, ঘরে লুকাইয়া মদের বোতল রাখে এবং তাহা সুযোগমত শাঁসালো কাপ্তেনের নিকট দুর্মূল্যে বিক্রয় করে। কিন্তু শঙ্করের মনে হয়, আসল ব্যক্তিটি অন্তরালে আছে, সে কখনও ভুলিয়াও পাদ-প্রদীপের সম্মুখে আত্মপ্রকাশ করে না। তাহাকে একটু একটু যেন চেনা যায়, যখন সে দুপুরে

জানি বারান্দাটুকুতে বসিয়া রোদে পিঠ দিয়া চুল শুকায়। মনে হয়, উহাই যেন তাহার জীবনের সত্য আকাঙ্ক্ষা, ও যেন আর কিছু চায় না, নিশ্চিন্ত চিত্তে নিজের ঘরের দাওয়াটিতে বসিয়া রোদে পিঠ দিয়া চুল শুকাইতে শুকাইতে প্রতিবেশিনীর সঙ্গে সুখদুঃখের আলোচনা করিতে চায়।

শঙ্কর উঠিয়া বসিয়া একবার উঁকি দিয়া দেখিবার চেষ্টা করিল, মুক্তো বারান্দায় বসিয়া চুল শুকাইতেছে কি না! দেখিল, মুক্তো নাই। তাহার চোখে পড়িল, উষা নাম্নী ওধারের ঘরের মেয়েটি তাহাকে দেখিতে পাইয়া মৃদু হাসিয়া নিজের ঘরের জানালাটি বন্ধ করিয়া দিল। মুক্তো কোথায় আছে, কে জানে! রোজই দুপুরে শঙ্করকে নিজের ঘরটি ছাড়িয়া দিয়া মুক্তো বাহিরে চলিয়া যায়, কাছে বসিতে চায় না। অথচ শঙ্কর কলেজ পলাইয়া আসে তাহারই সঙ্গ-কামনায়। কিন্তু মুক্তো কেমন যেন ধরা-ছোঁয়া দিতে চায় না। 'আসছি, বসুন।'—বলিয়া অঙ্গ দোলাইয়া সে বাহির হইয়া যায় এবং পাশের ঘরে হাসি-গল্প করিয়া অনেকক্ষণ কাটাইয়া তবে আসে। আসিয়াই আবার কোন ছুতায় বাহির হইয়া যাইতে চায়। দশরথের সহিত মুক্তোর সম্পর্কটা যেরূপ সুনির্দিষ্ট, শঙ্করের সহিত মুক্তোর সম্পর্কটা এখনও সেরূপ হয় নাই। শঙ্কর মুক্তোকে একদিন দশটা টাকা জোর করিয়া দিয়াছে বটে, কিন্তু খোলাখুলিভাবে দর-কষাকষি করিতে তাহার যেন বাধ-বাধ ঠেকে। তা ছাড়া শঙ্করের সামর্থ্যই বা কতটুকু? তাহার বাবা মাসে মাসে তাহাকে টাকা পাঠাইয়া থাকেন, তাহাই তাহার সম্বল। বলা বাহুল্য, তাহা এসব ব্যাপারের পক্ষে মোটেই প্রচুর নয়। এমনিই তো হস্টেলের অনেকের কাছে ধার জমিয়া আছে। কি করিয়া শঙ্কর যে কি করিবে, তাহা সে নিজেই জানে না। অতিশয় আঁকা-বাঁকা বিপদসঙ্কুল পথে অন্ধ নিয়তির উপর নির্ভর করিয়া সে চলিয়াছে। নিজের দুর্দম বাসনার আবেগই তাহার শক্তি, আর কোন সম্বল তাহার নাই। আরও বিস্ময়ের বিষয় এই যে, এই পতিতা নারীটির মধ্যেই সে মানসীকে খুঁজিতেছে!

মানুষের কত দ্রুত পরিবর্তন হয়! দুপুরে কলেজ হইতে পলাইয়া

গণিকা-পল্লীতে আসিয়া একটি গণিকার বিছানায় সে শুইয়া থাকিবে—কিছুদিন পূর্বে ইহা কি তাহার সুদূরতম কল্পনাতেও ছিল? রিনিকে ঘিরিয়া যখন সে তাহার স্বপ্ন-স্বর্গ রচনা করিতেছিল, তখন কোথায় ছিল এই মুক্তো? মুক্তোর মত মেয়ের সান্নিধ্য সে কি তখন কল্পনাতেও সহ্য করিতে পারিত? কিন্তু ঘটনাচক্রের আবর্তে সে আর মুক্তো কাছাকাছি আসিয়া পড়িয়াছে এবং পাশাপাশি ভাসিয়া চলিয়াছে। রিনি কোথায় তলাইয়া গিয়াছে। শঙ্কর সবিস্ময়ে লক্ষ্য করিতেছে, রিনির সংস্পর্শে তাহার মনের তন্ত্রীতে যে-সুর বাজিয়াছিল, মুক্তোর সংস্পর্শে আসিয়াও ঠিক সেই সুরই বাজিতেছে। মুক্তো অশিক্ষিতা গণিকা বলিয়া সে সুর কিছুমাত্র কম উন্মাদনার সৃষ্টি করিতেছে না। প্রথম দুই-চারি দিন তাহার তথাকথিত ভদ্র-অন্তঃকরণে একটু দ্বিধা জাগিয়াছিল, কিন্তু সে দুই-চারি দিন মাত্র। প্রথম প্রথম নিজের প্রতি ধিক্কার হইয়াছিল, কিন্তু সে প্রথম প্রথমই। এখন শঙ্করের কাছে মুক্তো গণিকা—এই কথাই বড় নয়, মুক্তো নারী—এই কথাই বড়। শুধু নারী নয়, লাঞ্ছিতা অবনমিতা নারী। সমাজের অত্যাচারে, পারিপার্শ্বিক ঘটনার চাপে নিতান্ত নিরুপায় হইয়া উদরান্নের জন্য দেহ-বিক্রয় করিতেছে। উহাকে উদ্ধার করিতে হইবে। পঙ্ক হইতে পঙ্কজিনীকে আহরণ করিয়া প্রেমের পূত মন্দিরে নির্মাল্য রচনা করিতে হইবে। মুক্তোকে তাহার চাই, একান্তভাবে চাই, তাহার চরিত্রের সমস্ত মলিনতা সত্ত্বেও চাই। আর কেহ তাহার কাছে আসিতে পাইবে না—যেমন করিয়া হোক দশরথকে তাড়াইতে হইবে। সমস্ত কলুষ সত্ত্বেও মুক্তোর নারীত্ব অক্ষুণ্ণ আছে এবং সে নারীত্বের সম্মান শঙ্কর যদি না করে, তাহা হইলে বৃথাই তাহার শিক্ষা। ক্ষুধা—মানুষের এই আদিম ক্ষুধাটা মানুষকে কত স্বপ্নই না দেখায়! রিনির জন্য মাঝে মাঝে দুঃখ হয়, কিন্তু তাহার সম্বন্ধে মোহ যেন ধীরে ধীরে কাটিয়া যাইতেছে। তাহাকে না পাইলে সমস্ত জীবনটা ব্যর্থ হইয়া যাইবে মনে হইত, এখন তো আর তাহা মনে হয় না। অথচ মাত্র দুই মাস কাটিয়াছে। কিন্তু মনে হইতেছে, যেন অতি দীর্ঘকাল কাটিয়া গিয়াছে, রিনি যেন অতিদূর বিগত জীবনের একটা

সুখ-স্মৃতি মাত্র, আর কিছু নয়। মিষ্টিদিদি? মিষ্টিদিদির সম্বন্ধে ঘৃণা ছাড়া আর কোনও মনোভাব শঙ্করের নাই। মুক্তো গণিকা বটে, কিন্তু মুক্তোকে দেখিয়া তো ঘৃণা করিতে প্রবৃত্তি হয় না! সে রূপোপজীবিনী, ওই তাহার পেশা। মিষ্টিদিদির মত ছদ্মবেশী ঘৃণ্য জীব সে নয়। আর একটু তলাইয়া দেখিলে শঙ্কর বুঝিতে পারিত, যে কারণে মুক্তো অ-ছদ্মবেশী, সেই কারণেই মিষ্টিদিদি ছদ্মবেশী। নিরপেক্ষ বিচারে মুক্তো ও মিষ্টিদিদির কোন তফাত নাই। কিন্তু মানুষের মন বিচিত্র জিনিস, সে নিরপেক্ষতার ভান করে, কখনও নিরপেক্ষ হইতে পারে না, হইলে সে কখনও ভালবাসিতে পারিত না।

শঙ্কর একা শুইয়া শুইয়া মুক্তোর কথা ভাবিতেছিল, মুক্তো পাশের ঘরের জানালার ফুটো দিয়া নির্নিমেষ নয়নে শঙ্করকে দেখিতেছিল। গণিকাজীবনে অনেক রকম লোক সে দেখিয়াছে, কিন্তু এমনটি আর কখনও দেখে নাই। এত অসহায়! মুখের দিকে চাহিয়া থাকে ঠিক যেন ভিখারীর মত। আজ পর্যন্ত যত লোকের সংস্পর্শে মুক্তো আসিয়াছে, সকলেই ঝনাৎ করিয়া টাকা ফেলে, গায়ের জোরে দাবি করে—এ তো সে রকম নয়! এ অন্য জাতের মানুষ। অমন বলিষ্ঠ দেহ, কিন্তু শিশুর মত অসহায়; লাজুকও কম নয়, মুখ ফুটিয়া সহজে কিছু বলিতে চায় না; যদিই বা কিছু বলে, তাও এমন ভদ্র ভাষায়, শুনিলে হাসি পায়। নিশ্চয় বিদ্বান খুব, সেদিন একখানা বই হাতে করিয়া আনিয়াছিল, কত মোটা আর কত ভারী—আগাগোড়াই ইংরেজী। অথচ কথাবার্তা যেন ছেলেমানুষের মতন, কে বলিবে অত লেখাপড়া জানে! অমন লোকের এসব আঁস্তাকুড়ে আসা কেন বাপু? মাসীটিকে তো চেনে না! সেদিন তো মাসী তাহাকে বলিয়াই দিয়াছে, ওসব কাব্যি-মার্কা ছোঁড়াকে যেন আমল না দেয় সে। অথচ মাসী নিজের মুখেই তাহাকে আসিবার জন্য নিমন্ত্রণ করিয়াছিল, এখন বলিতেছে বিদায় করিয়া দিতে! কোন্ দিন হয়তো মুখের ওপর কি বলিয়া বসিবে! হঠাৎ খোঁপায় টান পড়িল।

ফিরিয়া দেখিল, টিয়া। এটি তাহারই ঘর।

টিয়া ঠোঁট বাঁকাইয়া বলিল, ঢঙ দেখে আর বাঁচি না! ঘরে গিয়ে নয়ন ভ'রে দেখ্ না! উঁকি দেওয়া কেন?

মুক্তো উঠিয়া দাঁড়াইল। হাসিয়া বলিল, খোঁপাটা খুলে দিলি, জড়িয়ে দে ভাল ক'রে।

আর জড়িয়ে দেয় না, এলো-খোঁপাতেই বেশ দেখাচ্ছে। এমনিতেই গ'লে পড়েছে, কিছু করতে হবে না, যা।

সবাই তো আর তোর মালবাবু নয়।—মুচকি হাসিয়া খোঁপাটা জড়াইতে জড়াইতে মুক্তো বাহির হইয়া গেল। নিজের ঘরে ঢুকিয়া হাসিয়া প্রশ্ন করিল, অতিথির খবর কি, চা আনাব?

শঙ্কর শুইয়া ছিল, উঠিয়া বসিল।

না, চা দরকার নেই।

তাহার পর একটু থামিয়া বলিল, আমাকে তুমি অতিথি ব'লে ডাক কেন বল তো?

অতিথিকে অতিথি বলব না তো কি বলব, আপনি তো খদ্দের নন ঠিক।

শঙ্কর ইহা শুনিয়া গম্ভীর হইয়া পড়িল। ইহার উত্তরে ঠিক কি বলা উচিত, সহসা তাহার মাথায় আসিল না।

একটু পরে বলিল, খদ্দের মানে কি?

মুক্তো গা দোলাইয়া হাত নাড়িয়া বলিল, 'ফেল কড়ি মাখ তেল, তুমি কি আমার পর'—এই কথা যাকে বলতে পারা যায়, সেই হ'ল খদ্দের।

আমাকে সে কথা বলতে পার না?

মুক্তো বলিল, নিশ্চয় পারি, আজ না পারি কাল না পারি একদিন পারতেই হবে, রোজগার করতে বসেছি, দানছত্র তো খুলি নি।

মুক্তো বাহিরের দিকে চাহিয়া হাসিয়া ফেলিল, তাহার পর বলিল, একদিন না একদিন আপনাকেও খদ্দের হতে হবে। ওই দেখুন, একজন খদ্দের ঘুরঘুর করছে। আপনি কি থাকবেন এখন? না থাকেন তো রোজগার করি কিছু।

শঙ্কর জানালা দিয়া গলা বাড়াইয়া দেখিল, আবক্ষ-কাঁচাপাকা-দাড়ি এক ব্যক্তি সতৃষ্ণ নয়নে মুক্তোর দিকে চাহিয়া আছে।

শঙ্কর উঠিয়া পড়িল।

উঠছেন নাকি সত্যি সত্যি ?

অগত্যা উঠতে হবে বইকি, টাকা যখন সঙ্গে নেই—

মুক্তো বিস্ময়ের সুরে বলিল, সত্যি ? আজ এতক্ষণ ব'সে আছেন দেখে আমি ভাব্‌লাম বুঝি—

মুক্তো মুখ টিপিয়া একটু হাসিল।

শঙ্করের কান দুইটা গরম হইয়া উঠিয়াছিল, সে আর কোন দিকে না চাহিয়া সোজা বাহির হইয়া গেল।

শঙ্কর বাহির হইয়া যাইতেই মুক্তোর মুখের হাসি নিবিয়া গেল। দাড়িওয়ালা লোকটি একমুখ হাসি লইয়া আগাইয়া আসিতেছিল। মুক্তো তিক্ত কণ্ঠে বলিল, এখন এখানে হবে না।

সহসা তাহার নজরে পড়িল, শঙ্কর আবার ফিরিয়া আসিতেছে। মুক্তো তাহা দেখিয়া দাড়িওয়ালা লোকটিকে পুনরায় আহ্বান করিল, আচ্ছা, আসুন আসুন, তাড়াতাড়ি আসুন।

দাড়িওয়ালা ভদ্রলোক ঢুকিতেই মুক্তো ঘরে খিল দিল। দ্বারের বাহিরে দাঁড়াইয়া শঙ্কর বলিল, আমার বইখানা ফেলে গেছি।

কোনও উত্তর আসিল না। শঙ্কর কিছুক্ষণ দাঁড়াইয়া চলিয়া গেল। ঘরের ভিতর মুক্তো বইখানার পাতা উল্টাইতেছিল, সাড়া দিল না। তাহার মনে হইল, ভালই হইয়াছে, বইখানার জন্যও অন্তত আর একবার আসিবে। কি অন্যমনস্ক লোক বাপ্‌।

৫

সকাল হইতে টিপটিপ করিয়া বৃষ্টি পড়িতেছে; আকাশ মেঘাচ্ছন্ন, সমস্ত দিনে বৃষ্টি ছাড়িবে বলিয়া আশা হয় না। শুধু বৃষ্টি নয়, এলোমেলো হাওয়াও বেশ জোরে বহিতেছে। বেশ ঠাণ্ডা পড়িয়া গিয়াছে। কিন্তু আজ ছুটির দিন নয়, ভন্টু বেচারাকে আপিস যাইতেই হইবে। তা ছাড়া নানা স্থানে ঘুরিতেও হইবে। একটা গুজব শুনিতেছে, মেজকাকা নাকি পুনরায় আসিয়াছেন এবং গোয়াবাগানে সেই বন্ধুটির বাসায় অবস্থান করিতেছেন। সেখানে একবার যাওয়া দরকার। আস্‌মি-দার্জির পিতা নিবারণবাবু নাকি অসুস্থ, সেখানে একবার না গেলে অন্যায় হইবে। তৃতীয়ত, তাহারই আপিসের একজন সহকর্মী তাহাকে অনেক করিয়া ধরিয়াছেন, বক্‌সি মহাশয়কে দিয়া তাঁহার কোষ্ঠীখানা গণনা করাইয়া দিতে হইবে, তিনি গরিব মানুষ, দুই টাকার বেশি দিতে পারিবেন না। ভন্টু প্রতিশ্রুতি দিয়াছে, চেষ্টা করিবে, সুতরাং বক্‌সি মহাশয়ের নিকটেও যাইতে হইবে। চতুর্থত, চাম গ্যান্‌টঅ ক্ষরের বহুদিন কোন খবর নাই, সে ছোকরার কি হইল তাহা জানিবার জন্যও মনটা ছটফট করিতেছে। পঞ্চমত, দাদার কাল একটি পত্র আসিয়াছে, লিখিয়াছেন, তাঁহার একটু একটু করিয়া জ্বর হইতেছে। বউদিদির নিকটে সংবাদটি সে সযত্নে গোপন রাখিয়াছে বটে, কিন্তু ইহারও একটা ব্যবস্থা করা প্রয়োজন। অন্তত পক্ষে ধীরেন ডাক্তারের সহিত একটা পরামর্শ করা দরকার। ধীরেন ডাক্তার তো পাড়াতেই থাকে, এখনই পর্বটা সারিয়া রাখিলে মন্দ হয় না। পাশের ঘরে ছেলেরা তারস্বরে পড়া করিতেছে। ভন্টু যতক্ষণ বাড়িতে থাকে, ছেলেদের পড়ার চাড় ভয়ানক বেশি, একটু অন্যমনস্ক হইলে এবং কাকা তাহা দেখিতে পাইলে রক্তারক্তি হইয়া যাইবার সম্ভাবনা। সুতরাং ভন্টু যতক্ষণ বাড়িতে থাকে, এক মিনিটের জন্য তাহারা পড়া বন্ধ করে না। ভন্টুর মনে হইল, ধীরেনবাবু ডিস্পেন্সারিতে আছেন

কি না একবার খোঁজ লওয়া দরকার। এই বাদলার বাজারে যদি তাঁহার পুরাতন ওয়াটার-প্রুফটাও আজিকার মত বাগাইতে-পারা যায় মন্দ হয় না।

শন্টু!

শন্টু শুনিতে পাইল, কিন্তু এক ডাকে সাড়া দিলে পড়ায় মনোযোগ দেখানো হয় না। সে আরও জোরে পড়িতে লাগিল—The boy stood on the burning deck, whence all but—

শন্টু!

আজ্ঞে?

ভাল মানুষটির মত শন্টু আসিয়া দাঁড়াইল। বেশি মনোযোগ দেখাইলে অন্তরূপ বিপদ ঘটিয়া যাইবে হয়তো।

কটা বেজেছে দেখ্ তো।

শন্টু ঘড়ি দেখিয়া আসিয়া বলিল, পৌনে আটটা।

চট ক'রে দেখে আয় তো একবার, ধীরেন ডাক্তার ডিস্পেন্সারিতে আছে কি না!

শন্টু চলিয়া গেল।

ভন্টু উঠিয়া বউদিদির ডিপার্টমেণ্ট অর্থাৎ রান্নাঘরের দিকে গেল। গিয়া দেখিল, বউদিদি সশব্দে ডালে ফোড়ন সংযোগ করিয়া নাক-মুখ কুঁচকাইয়া হাঁড়ির ভিতর হাতা সঞ্চালন করিতেছেন। ভন্টুও অনুরূপভাবে নাক-মুখ কুঁচকাইয়া বউদিদির পিছনে খানিকক্ষণ দাঁড়াইয়া রহিল। বউদিদি মুখ ফিরাইতেই বলিল, বাকুর কোন সাড়া-শব্দ পাচ্ছি না আজ! লেটেস্ট বুলেটিন কি?

বাবার আজ সকাল থেকে হাঁফটা বেড়েছে, ঠাণ্ডার জন্যে বোধ হয়।

উপায়?

খাওয়া-দাওয়া চুকলে সরষের তেল আর কর্পূর গরম ক'রে বুকে পিঠে আলিশ ক'রে দেব। ওষুধ তো উনি খাবেন না কিছুতে।

চা খান নি এখনও আজ?

এইবার ক'রে দেব। বলেছেন আথনির চা ক'রে দিতে।

বউদিদি একটু হাসিলেন।

ভন্টুও হাসিয়া বলিল, লর্ড বাকু কি সোজা চিজ! আমাকেও এক ঢোক দিও।

বাকুর সর্দি হইলে তিনি সাদা জলে চা খান না। এলাচ, লবঙ্গ, দারুচিনি প্রভৃতি পোলাওয়ের মসলা জলে সিদ্ধ করিয়া এবং তাহার পর তাহাতে চায়ের পাতা দিয়া চা প্রস্তুত করিতে হয়। ডালের হাঁড়িটা নামাইয়া বউদিদি বলিলেন, দাঁড়াও, একটা কথা জিজ্ঞেস ক'রে আসি।

ভন্টুকে কথা বলিবার অবকাশ না দিয়া বউ দদি চলিয়া গেলেন।

ভন্টু মসলার থালা হইতে কিছু মসলা লইয়া চিবাইতে লাগিল। বউদিদি ফিরিয়া আসিলেন ও বলিলেন, আদার রস মিশিয়ে দিলে একটু উপকার হ'ত—তা কিছুতে রাজী নন।

ইউস্‌লেস অ্যাফেয়ারেব একটি গুরুমশাই তুমি। এতদিনেও তুমি বাকুকে চিনলে না! হিজ এক্সেলেন্সি লর্ড বাক্‌লাণ্ড্‌ চা-ও চান না, আদাও চান না, উনি চান—লিকুইড পোলাও। বাকুর কুর কুর কুর।

বলিতে বলিতে ভন্টু শরীরের উপরার্ধ নাচাইতে লাগিল।

আদার রস দিলে সর্দিটার একটু উপকার হ'ত। ভয়ানক ঝামরে রয়েছেন।

আদার ফাদার এলেও ঝামরানো কমবে না।

একটু থামিয়া ভন্টু পুনরায় বলিল, হ্যাঁ, ভাল কথা, কাল মোজাজোড়া দেখে চটেন নি তো, একটু 'চিপিস' অ্যাফেয়ারে ঢুকেছিলাম, তাও বারো গণ্ডা পয়সা সাফ হয়ে গেল।

বউদিদি একটা ফরসা ন্যাকড়ায় আথনির জলের মসলাগুলি বাঁধিতেছিলেন। এই কথায় মুচকি হাসিয়া বলিলেন, উল্টে-পাল্টে দেখলেন অনেকক্ষণ ধ'রে। বলেন নি কিছু।

তার মানেই চটেছেন। পছন্দ হ'লে বলতেন।

শন্টু আসিয়া উপস্থিত হইল এবং বলিল যে, ধীরেন ডাক্তার ডিস্পেন্সারিতেই আছেন।—বলিয়া সে চলিয়া গেল এবং ক্ষণপরেই চীৎকার শুরু করিল—The boy stood on the burning deck—

ভন্টু উঠিয়া পড়িল এবং বলিল, তুমি চা-টা ততক্ষণ কর, চট ক'রে আমি ধীরেন ডাক্তারের কাছ থেকে ঘুরে আসি।

ধীরেন ডাক্তারের কাছে কেন ?

আসল সত্যটা গোপন করিয়া ভন্টু বলিল, দেখি যদি ওয়াটার-প্রুফটা বাগিয়ে আনতে পারি। কিন্তু বাই দি বাই, বিড্ডিকার, একটু তাড়াতাড়ি ভাত চাই আজ।

এই বাদলায় সকাল সকাল বেরিয়ে কি হবে ?

অনেক জায়গায় খজলাখজলি করতে হবে আজ।

খজলাখজলি কি ?—বউদিদি হাসিয়া ফেলিলেন।

এই কথাটা ভন্টু নূতন সৃষ্টি করিয়াছে, বউদিদি ইতিপূর্বে কথাটা শোনেন নাই।

ফইজৎ।—বলিয়া ভন্টু বাহির হইয়া গেল।

বউদিদি কেৎলিতে জল দিয়া তাহাতে মসলার পুঁটুলিটি দিলেন এবং সেটি উনানে চড়াইয়া দিলেন। তাহার পর ক্ষণকাল ভাবিয়া চারটি পোস্ত বাহির করিলেন এবং তাহা বাটিতে লাগিলেন। ডাল ভাত হইয়া গিয়াছে, তরকারি যদি না-ও হইয়া উঠে, কয়েকটা পোস্তর বড়া ভাজিয়া দিলে ঠাকুরপোর খাওয়া হইয়া যাইবে।

জীর্ণ ওয়াটার-প্রুফটা গায়ে দিয়া ভন্টু একটু সকাল সকালই বাহির হইল। উদ্দেশ্যটা ছিল, যাইবার মুখে গোয়াবাগানটা একটু ঘুরিয়া মেজকাকার সন্ধানটা লইয়া যাওয়া। কিন্তু কিছুদূর গিয়াই সে দেখিতে পাইল, শঙ্কর ভিজিতে ভিজিতে ও-ধারের ফুটপাথ দিয়া যাইতেছে। শঙ্কর তাহাকে দেখিতে পায় নাই। ভন্টু বাইক ঘুরাইল।

চাম গ্যানচঞ্জ! চাম গ্যানচঞ্জ!

শঙ্কর দাঁড়াইয়া পড়িল।

এ রকম অগাধ জলে ডুব মেরে ব'সে আছিস, ব্যাপার কি তোর?

শঙ্কর একটু বিব্রত হইয়া পড়িল, ভন্টুকে সে এতদিন ইচ্ছা করিয়াই এড়াইয়া চলিতেছিল। হঠাৎ এমন অপ্রত্যাশিতভাবে দেখা হইয়া যাওয়ায় কি যে বলিবে, ভাবিয়া পাইল না। একটু মৃদু হাসিয়া চুপ করিয়া দাঁড়াইয়া রহিল। মৃদু হাসি অনেক সময় মানুষকে কথা কহিবার দায় হইতে রক্ষা করে।

ভন্টু বলিল, মিছিমিছি ভিজে লাভ কি, চল্, ওই গাড়ি-বারান্দাটার তলায় দাঁড়ানো যাক। থাম্ থাম্, সর্বাঙ্গে কাদা ছিটিয়ে দেবে এক্ষুনি।

একটা মোটর বেগে বাহির বাহির হইয়া গেল।

নির্বিঘ্নে গাড়ি-বারান্দার তলায় পৌঁছিয়া ভন্টু বলিল, তোর ব্যাপার খুলে বল্ দিকিন। ডিটেলে ঢুকিস নি, সংক্ষেপে শাঁসটুকু দে।

অকস্মাৎ শঙ্করের সন্দেহ হইল, ভন্টু বোধ হয় জানিতে পারিয়াছে। বলিল, ব্যাপার মানে?

মানে, তোর টিকি আন্ট্রেসেব্ল্। কোথা থাকিস আজকাল তুই?

প্রাক্টিক্যাল ক্লাস থেকে ফিরতে বড্ড দেরি হয়ে যায়।

রাত্তির নটা-দশটা পর্যন্ত প্র্যাক্টিক্যাল ক্লাস? কাকে ধাপ্পা মারছিস তুই!

শঙ্কর বলিল, এখন তুই যা, পরে সব বলব তোকে। এখন আমি একটা জরুরি কাজে যাচ্ছি এক জায়গায়। যাব একদিন তোদের বাড়ি।

আসছে রবিবারে আসিস। মেজোকাকা আবার ফিরেছেন।

তাই নাকি?

শুনছি তো। উঠেছেন গোয়াবাগানে, সেখানেই যাচ্ছি আমি।

গোয়াবাগানে কেন?

ঘোড়েল বাবাজীর কাণ্ডকারখানাই আলাদা।

এ সংবাদ দুই মাস আগে শঙ্করের মনে আর কিছু না হোক কৌতূহল

উত্তিক্ত করিত, এখন তেমন কিছুই করিল না। আচ্ছন্নের মত ভন্টুর মুখের পানে খানিকক্ষণ চাহিয়া থাকিয়া শঙ্কর বলিল, আশ্চর্য তো!

ভন্টু বাইকে চড়িয়া বলিল, এখন চললাম আমি, আস্রিস।

ভন্টু চলিয়া গেল। শঙ্কর যাইতেছিল প্রফেসর গুপ্তের নিকট টাকার চেষ্টায়। কিছু টাকার যোগাড় না করিতে পারিলে মুক্তোর নিকট আর মান থাকে না। ভিজিতে ভিজিতে সে প্রফেসার গুপ্তের বাসার উদ্দেশে চলিতে লাগিল।

ভন্টু গোয়াবাগানে গিয়া শুনিল যে, উমেশবাবু আসিয়াছেন বটে; কিন্তু এখন বাড়িতে নাই, কখন ফিরিবেন তাহারও কোন স্থিরতা নাই। প্রত্যাবর্তন করিতে করিতে ভন্টু ভাবিতে লাগিল, বাবাজী আসিয়াছেন তাহা হইলে! কিন্তু নিজের বাড়িতে না গিয়া বন্ধুর বাড়িতে অধিষ্ঠান করিবার মানে কি? এ রহস্যের উদ্ভেদ ভন্টু করিতে পারিল না। বাবাজী আসিলে গব্যঘৃত প্রভৃতির জন্য খরচ বেশ একটু বাড়ে, বাবাজী বন্ধুগৃহে অবস্থান করাতে খরচের দিক দিয়া ভন্টুর কিছু সুরাহা হইয়াছে, তথাপি ভন্টুর আত্মসম্মানে কেমন যেন আঘাত লাগিল। বাবাজীর এ কি ব্যবহার? রাস্তার একটা ঘড়িতে সে দেখিল, সাড়ে নয়টা বাজিয়াছে। ইচ্ছা করিলে নিবারণবাবুর খবরটাও এ বেলা সে লইতে পারে৷ বখেড়া মিটাইয়া রাখাই ভাল; ও-বেলা করালীচরণের ওখানে যাইতে হইবে। সে খপ্পর হইতে সহজে বাহির হওয়া মুশকিল।

টার্পেন্টাইন লেনে নিবারণবাবুর বাড়িতে গিয়া ভন্টু বিস্মিত হইল। কাল দোকানে মাস্টারের মুখে শুনিয়াছিল যে নিবারণবাবু ভয়ানক অসুস্থ, শয্যাগত হইয়া পড়িয়াছেন। অথচ ভন্টু দেখিল, ভদ্রলোক তো দিব্যি বসিয়া আছেন, অসুখের কোন লক্ষণই দেখা যাইতেছে না। ভন্টুকে দেখিয়া নিবারণবাবুর মুখে আকর্ণবিশ্রান্ত হাসি ফুটিয়া উঠিল।

আসুন আসুন ভন্টুবাবু, তারপর—হঠাৎ অকাল বোধন যে! এমন সময় তো আসেন না কোন দিন। আপিসে রেনি-ডে হয়ে গেল নাকি?

বাইকটা ঠেসাইয়া রাখিতে রাখিতে ভন্টু বলিল, ভুলে যান সেসব কথা। আপনি কেমন আছেন তাই বলুন আগে।

যেমন রেখেছেন তেমন আছি। আমাদের আর থাকাথাকি কি, দিনগত পাপক্ষয় ক'রে চলেছি।

ওসব তো মামুলী লদ্‌কালদ্‌কি। অসুখ করেছে শুনলাম, কেমন আছেন তাই বলুন।

হাস্য-স্নিগ্ধ চক্ষে ভন্টুর প্রতি চাহিয়া নিবারণবাবু বলিলেন, মাস্টার বলেছেন বুঝি?

হ্যাঁ। কাল আর আসবার সময় পাই নি, আজ আপিস যাবার মুখে ভাবলাম, খবর নিয়ে যাই।

বেশ করেছেন এসেছেন, বসুন। খিচুড়ি খাবেন?

আমি ইটিং আপিস খুলে তবে বেরিয়েছি।

ইটিং আপিস মানে?

বিরাট ইটিং আপিস খুলেছি, আজ বউদিদি খুলিয়ে তবে ছেড়েছেন।

ইটিং আপিস কি মশাই?

খেয়ে বেরিয়েছি। তবু আনতে বলুন একটু খিচুড়ি, পুনরায় আপিস খোলা যাক। প্লেটে ক'রে সামান্য একটু আনতে বলুন, চেঁখে দেখা যাক। আপনার গিন্নীর হাতের রান্না খাই নি কখনও। এ সুযোগ ছাড়া ঠিক হবে না।

গিন্নীর রান্না নয়, তিনি বাতের ব্যথায় কাতর, আজ ঠাণ্ডায় আরও আউরেছে। রেঁধেছে আস্‌মি।

ভিতর হইতে আস্‌মির উচ্চ কণ্ঠস্বর শোনা গেল।

আমায় অমন টিকটিক ক'রো না ব'লে দিচ্ছি, পোড়া কড়া মেজে গা-গতর টাটিয়ে গেছে আমার, ব্যাসনটা তুমিই ফেনাও না, শেলাই-ফেলাই পরে ক'রো।

নিবারণবাবু হাঁকিলেন, ওরে আস্‌মি, শোন্ এদিকে।

তাহার পর অনুচ্চকণ্ঠে ভন্টুকে বলিলেন, আজ আবার ঝি-মাগী আসে নি, সব ওকেই করতে হচ্ছে, দার্জিটা তো কুটোটি পর্যন্ত নাড়বে না।

আস্‌মি দ্বারপ্রান্তে উঁকি মারিল।

খিচুড়ি হয়েছে তোর?

আস্‌মি মাথা নাড়িয়া জানাইল, হইয়াছে।

আর কি হয়েছে?

মাছভাজা।

একটু খিচুড়ি আর মাছভাজা নিয়ে আয় ভন্‌টুর জন্যে।

আস্‌মি চলিয়া গেল।

ভন্‌টু বলিল, আপনার অসুখের খবরটা সর্বৈব ভূয়ো তা হ'লে?

ওই ছুতো ক'রে দিনকতক রেহাই নিয়েছি। কাঁহাতক আর সেতার বাজাই মশায়!

নিবারণবাবুর হাসি আবার আকর্ণবিশ্রান্ত হইয়া উঠিল, ভন্‌টু হেঁট হইয়া তাঁহার পদধূলি লইল।

আহা-হা, আবার বাই চাগল দেখছি!

ভন্‌টু স্মিত মুখে নীরব রহিল।

একটু পরেই নিবারণবাবু বলিলেন, কাল ফের দু ব্যাটা জলখাবার খেয়ে সরেছে মশায়। এর একটা বিহিত করুন। মেয়ের বিয়ে দেওয়া যে ফ্যাসাদ হয়ে দাঁড়াল দেখছি।

আস্‌মি খিচুড়ি ও মাছভাজা লইয়া প্রবেশ করায় কথাটা চাপা পড়িয়া গেল।

৬

বৃষ্টি ছাড়ে নাই। আকাশে মেঘের উপর মেঘের স্তর জমিতেছে, বাতাসের বেগ বাড়িতেছে। নিতান্ত দায়ে না পড়িলে এমন দিনে লোক ঘরের বাহির হয় না, কোষ্ঠিগণনা করাইতে কে আসিবে। করালীচরণ বক্‌সির হাতে আজ কোন কাজ নাই, এমন দিনে কাজ আসিবার সম্ভাবনাও নাই।

একটা সিগারেট ধরাইয়া একচক্ষুর দৃষ্টি দিয়া তিনি কর্দমাক্ত গলিটার পানে চাহিয়া বসিয়া রহিলেন। নিজেকে নিতান্ত রিক্ত বলিয়া মনে হইতে লাগিল। এমন কর্মহীন দিন তাঁহার জীবনে বহুকাল আসে নাই। প্রতিদিন একটা না একটা কাজ হাতে থাকে এবং তাহা লইয়াই সমস্ত দিনটা কাটিয়া যায়। বিগত তিন-চার বৎসরের মধ্যে একদিনও তাঁহার অবসর ছিল না; আজ এই মেঘমেদুর দিনের পরিপূর্ণ অবসরটা লইয়া তিনি যে কি করিবেন, ভাবিয়া পাইতেছিলেন না।

খানিকক্ষণ চুপ করিয়া বসিয়া থাকিয়া তিনি উঠিয়া পড়িলেন, টেবিলের উপর হইতে বোতলটা তুলিয়া দেখিলেন, আর কতটা বাকি আছে। দেখিলেন, আধ বোতল রহিয়াছে। বোতলে মুখ লাগাইয়াই খানিকটা পান করিলেন এবং হাতের উল্টা পিঠ দিয়া মুখটা মুছিয়া সিগারেটটায় আরও গোটা-দুই টান দিলেন।

এইবার? এইবার কি করা যায়? মদ খাওয়া এবং সিগারেট খাওয়া দুইটাই তো হইল। অতঃপর?

সহসা করালীচরণের কানে আসিল, সামনের খোলার বাড়িতে যে কোচোয়ান-দম্পতি বাস করে, তাহারা উচ্চকণ্ঠে কলহ শুরু করিয়াছে। উভয় পক্ষই চোখা চোখা ভাষা ব্যবহার করিতেছে। বেশ জমাইয়া তুলিয়াছে তো! বাই নারায়ণ! সাগ্রহে কান পাতিয়া করালীচরণ তাহাদের অশ্লীল ভাষার গালাগালিগুলি শুনিতে লাগিলেন। অসভ্য বুড়ো কোচোয়ানটাকে তাঁহার হিংসা হইতে লাগিল। আর যাই হোক, সময় কাটাইবার জন্য বুড়োকে পরের উপর নির্ভর করিতে হয় না, ঘরের সঙ্গিনীটিই আসর জমাইয়া রাখিয়াছে। সঙ্গিনী! সঙ্গিনীর কথায় করালীচরণের অজ্ঞাতসারেই একটি দীর্ঘনিশ্বাস নির্গত হইল। সকলেরই তো একটা না একটা সঙ্গিনী আছে, তাঁহার বেলাতেই বিধাতা-পুরুষ এমন কৃপণ হইলেন কেন? বিবাহের বয়স তাঁহার এখনও পার হইয়া যায় নাই বোধ হয়। নিজের বয়সটা ঠিক কত তাহা তাঁহার জানা নাই, কারণ নিজের জন্মসময়ই ঠিক তিনি জানেন না।

এণ্ট্রান্স পরীক্ষা দিবার সময় মায়ের নিকট হইতে বয়সের একটা খবর আনিতে হইয়াছিল, সে হিসাবে তাঁহার বয়স এখন পঁয়তাল্লিশ বৎসর। কি আর এমন বয়স! এমন বয়সে কত লোকই তো বিবাহ করিতেছে। বিবাহের কথা মনে হওয়ায় তাঁহার মুখে একটু হাসি ফুটিল। কে এমন নিষ্ঠুর মেয়ের বাপ আছেন, যিনি সজ্ঞানে তাঁহার মত কানা কালো কুৎসিত একটা মাতালের হাতে স্বেচ্ছায় কন্যা সম্প্রদান করিবেন! রাস্তার ধারে দাঁড়াইয়া যাহারা দেহ বিক্রয় করে, তাহারাও তাঁহাকে চাহে না। অর্থই যাহাদের পরমার্থ, করালীচরণের অর্থ তাহাদের নিকটও নিরর্থক।

অদৃষ্টে কি আছে, কে জানে! ভন্টুবাবুর পাস-বুকে কত টাকা জমিল একবার খোঁজ লইতে হইবে। যেমন করিয়া হোক, দ্রাবিড়ে গিয়া করকোষ্ঠিগণনার চূড়ান্ত করিয়া নিজের অদৃষ্টলিপিটা পাঠ করিতে হইবে।

সহসা কোচোয়ান-দম্পতির কলহ থামিয়া গেল। আকাশের মেঘ ঘনতর হইয়া উঠিল। দমকা বাতাসে ওদিককার জানালাটা খুলিয়া গিয়া সশব্দে বন্ধ হইয়া গেল। জানালাটার ছিটকানি নাই, সকাল হইতে ক্রমাগত ওইরূপ হইতেছে।

করালীচরণ উঠিয়া দাঁড়াইলেন এবং আর একটি সিগারেট ধরাইলেন। ভন্টু কয়েকদিন হইতে আসে নাই, হাতে গোটা-পনেরো টাকা জমিয়া গিয়াছে। মদ এবং সিগারেট যাহা আছে, তাহাতে খানিকক্ষণ চলিবে। কিন্তু তাহার পরই মুশকিল। ফুরাইলে এই বর্ষায় আনিয়াই বা দেয় কে? ভন্টুই একটা ছোঁড়া বিড়ির দোকান খুলিয়াছে, ইদানীং তাহাকেই দুই-চারি আনা পয়সা দিয়া করালীচরণ ফাই-ফরমাশ খাটাইয়া থাকেন। কিন্তু এই বর্ষায় সেও আসে নাই। করালীচরণের অত্যন্ত নিঃসঙ্গ মনে হইতে লাগিল। বাপ্ নারায়ণ! সমস্ত দিনটা আজ কাটিবে কি করিয়া?

সিগারেটে টান দিতে দিতে করালীচরণ আলমারি ও তাকের বইগুলির দিকে চাহিলেন। সমস্তই পড়া, একবার নয়—বহুবার। তবুও যদি উহারই মধ্যে এই দিনের মত কোন খোরাক পাওয়া যায়! করালীচরণ

আলমারি খুলিয়া বইগুলি নামাইতে লাগিলেন। পাঁজি, পাঁজি, ক্যাল্‌কুলাস, Tale of two Cities, পাঁজি, Scarlet Lady, Statics, পাঁজি, পাঁজি, পাঁজি, Paradise Lost, Race tips, রুবাইয়াৎ, আরব্য উপন্যাস, Astronomy, পাঁজি— বিরক্তিকর! বইয়ের গাদা ঠেলিয়া দিয়া করালীচরণ উঠিয়া দাঁড়াইলেন। তাঁহার নজরে পড়িল, বইগুলার পিছন হইতে একজোড়া টিকটিকি বাহির হইয়া দেওয়ালে উঠিয়াছে। ইহারা করালীচরণের আলমারিতে বহুকাল হইতে আছে। অপরিচিত নয়, চেনা। আজ কিন্তু করালীচরণ ইহাদের নূতন দৃষ্টিতে দেখিলেন। ইহারা দম্পতি! টিকটিকিদের মধ্যেও দম্পতি আছে!

টেবিলের উপর হইতে আয়নাটা তুলিয়া লইয়া করালীচরণ নিজের মুখ নিরীক্ষণ করিতে লাগিলেন। ঠোঁট দুইটা আজকাল আরও হাজিয়া গিয়াছে। সহসা খেয়াল হইল, পাথরের চোখটা আর একবার পরিয়া দেখা যাক না, দিনের আলোতে কোন দিন পরিয়া দেখা হয় নাই। চোখটা পরিয়া আয়নার দিকে নির্নিমেষ নয়নে কিছুক্ষণ তিনি চাহিয়া রহিলেন। দেখিতে দেখিতে সমস্ত মুখের ভাব কঠিন হইয়া উঠিল, নিদারুণ ক্রোধে ও ঘৃণায় আয়নাটা নামাইয়া রাখিয়া তিনি চোখটা খুলিয়া ছুঁড়িয়া ফেলিয়া দিলেন। পাথরের চোখে কখনও মানুষ ভোলে! ওটা পরিলে চেহারাটা আরও যেন বীভৎস হইয়া উঠে। করালীচরণ উঠিয়া বোতলে মুখ লাগাইয়া আরও খানিকটা সুরা পান করিলেন এবং বাহিরের দিকে চাহিয়া গুম হইয়া বসিয়া রহিলেন।

টিপটিপ করিয়া বৃষ্টি পড়ার বিরাম নাই, সমস্ত গলিটাময় প্যাচপ্যাচে কাদা। বৃষ্টি পড়িতেছে, কিন্তু বর্ষার মহিমা নাই। শতছিন্ন মলিন কাপড় পরিয়া একটা ভিখারিণী বুড়ী যেন দুঃখের ভারে অবনমিত হইয়া পথ চলিতেছে, মাঝে মাঝে দুই-চারি ফোঁটা অশ্রু উদ্‌গত হইয়া উঠিতেছে, দুই-একটি বুক-ভাঙা দীর্ঘশ্বাস পড়িতেছে। শ্রীহীন বেদনার মূর্তি। পাশের বাড়ির ঘড়িটা বাজিয়া উঠায় করালীচরণের হুঁশ হইল, বেলা বাড়িতেছে। বারোটা বাজিয়া গেল।

যে হোটেলটায় তিনি রোজ আহার করেন, সে হোটেলটা আজ খুলিয়াছে কিনা কে জানে! খুলিয়াছে নিশ্চয়ই।

করালীচরণ উঠিলেন, কোটটা গায়ে দিয়া রাস্তায় বাহির হইয়া পড়িলেন।

হোটেলে গিয়া কিন্তু তাঁহার মাথায় রক্ত চড়িয়া গেল। ইহারা মানুষ, না, পশু! এমন বর্ষার দিনেও সেই সনাতন কলায়ের ডাল, বড়িচচ্চড়ি, শাকভাজা, উরগুনি মাঝের ঝোল! অত্যন্ত ক্ষুধা পাইয়াছিল, ওই অখাদ্যগুলাই দুই-চারি গ্রাস মুখে পুরিতে হইল। কিন্তু নাঃ, অসম্ভব; ক্ষুধা সত্ত্বেও করালীচরণ উঠিয়া পড়িলেন।

দাম দিতে দিতে হঠাৎ চোখে পড়িল, সেই পানওয়ালীটা তাঁহার দিকে চাহিয়া আছে এবং হাসিতেছে। হোটেল এবং পানওয়ালীর দোকান ঠিক সামনাসামনি। করালীচরণ এতক্ষণ পানওয়ালীকে লক্ষ্য করেন নাই, কিন্তু পানওয়ালী করালীচরণের সমস্ত আচরণ লক্ষ্য করিতেছিল। তাঁহার আপাদমস্তক জলিয়া উঠিল। পানওয়ালীর দিকে একটা অগ্নিদৃষ্টি হানিয়া বিপরীত দিকে মুখ ফিরাইয়া হনহন করিয়া তিনি চলিতে লাগিলেন। নিরুদ্দিষ্ট ভাবে খানিকক্ষণ চলিয়া অবশেষে একটা চৌরাস্তার মোড়ে দাঁড়াইয়া করালীচরণ ভিড় দেখিতে লাগিলেন। তিনিই শুধু কি করিবেন ভাবিয়া পাইতেছেন না, বাহিরের পৃথিবীর তো ব্যস্ততার সীমা নাই! মোটর, ট্রাম, রিক্শ, ঘোড়ার গাড়ি, পদাতিক—সকলে মিলাইয়া কাদা ছিটাইয়া চৌরাস্তাটাকে যেন মথিত করিয়া ফেলিতেছে। সকলেরই কাজ আছে। থাকিবে না কেন? তাঁহার মত—। করালীচরণ আবার ফিরিলেন, মদ কিনিতে হইবে। এক বোতল মদ ও কিছু সিগারেট কিনিয়া ফেলা অবিলম্বে দরকার। ভন্টুবাবু কখন যে হানা দিয়া টাকাগুলি লইয়া যাইবেন স্থিরতা নাই।

ভিড় ঠেলিয়া পিছল কর্দমাক্ত ফুটপাথ দিয়া প্রায় উধ্বশ্বাসে করালীচরণ মদের দোকানের উদ্দেশ্যে ছুটিতে লাগিলেন, যেন কোন জরুরী দরকারে ট্রেন ধরিতে ছুটিয়াছেন।

প্রায় ঘণ্টা দুয়েক পরে কর্দমাক্ত করালীচরণ মদ ও সিগারেট লইয়া ফিরিলেন। ফিরিয়া দেখিলেন, ঘরের কপাট খোলা, হাঁ-হাঁ করিতেছে। মনে পড়িল, যাইবার সময় বন্ধ করিয়া যান নাই। ঘরে ঢুকিতেই নজরে পড়িল, টেবিলের উপর একটা থালায় কি যেন ঢাকা দেওয়া রহিয়াছে। কি এ! আগাইয়া গিয়া ঢাকা খুলিয়া দেখিলেন, কয়েকখানা পরোটা ও হাঁসের ডিমের ডালনা। কে রাখিয়া গেল! পর-মুহূর্তেই কিন্তু তাঁহার ব্রহ্মরন্ধ্রে কে যেন তপ্ত লৌহশলাকা বিদ্ধ করিয়া দিল। তিনি একটা অস্ফুট আর্তনাদ করিয়া উঠিলেন, ক্রোধে তাঁহার সর্বাঙ্গ কাঁপিতে লাগিল। এক টানে থালাটা রাস্তায় ছুঁড়িয়া ফেলিয়া দিয়া কপাটে খিল বন্ধ করিয়া তিনি বলিলেন, হারামজাদী! যাহারা তাঁহাকে দেখিয়া মুখ ফিরাইয়া চলিয়া যায়, তাহাদের সহিত তাঁহার কোন সম্পর্ক নাই। একদিন দুর্মতি হইয়াছিল, ওই ডাকিনীদের দ্বারস্থ হইয়াছিলেন। কিন্তু আর নয়, যথেষ্ট শিক্ষা হইয়া গিয়াছে। বেশ্যারা আবার মানুষ! দুই-চারি টাকার জন্য যাহারা—। করালীচরণ পূর্বেকার নিঃশেষিতপ্রায় বোতলটাতে মুখ লাগাইয়া বাকি মদটুকু ঢকঢক করিয়া পান করিয়া ফেলিলেন। মাগীর তাড়কা রাক্ষসীর মত চেহারা, সোহাগ জানাইতে আসিয়াছে! একটুও যদি রূপ থাকিত, দেমাকে মাটিতে পা পড়িত না, আমাকে দেখিয়া তখন হয়তো মুখ ঘুরাইয়া চলিয়া যাইত। এখন বোধ হয় কেউ পোঁছে না, তাই আমার কাছে ভিড়িয়াছে। এবার আসিলে চাবকাইয়া পিঠের চামড়া তুলিয়া ফেলিব।

ঘরে খিল দেওয়ায় ঘরটা অন্ধকার হইয়া পড়িয়াছিল। করালীচরণ মোমবাতির সন্ধান করিয়া দেখিলেন, মোমবাতি নাই। বাই নারায়ণ! আবার বাহির হইতে হইবে। করালীচরণ তালাটা খুঁজিতে লাগিলেন, এবার তালা দিয়া যাইতে হইবে। তালাটা লাগাইতে লাগাইতে করালীচরণ এদিক ওদিক চাহিয়া দেখিলেন, কাহাকেও দেখিতে পাইলেন না। রাস্তার দিকে চাহিয়া দেখিলেন, থালাটা কে তুলিয়া লইয়া গিয়াছে। কিছুদূর গিয়া চোখে পড়িল, ওই দিকের গলিতে কতকগুলা ছোঁড়া একটা দাঁড়কাক

ধরিয়াছে এবং তাহার পায়ে দড়ি বাঁধিয়া তাহাকে নানা রকম যন্ত্রণা দিয়া আনন্দ পাইতেছে। করালীচরণ খানিকক্ষণ সেদিকে চাহিয়া মোমবাতির খোঁজে চলিয়া গেলেন।

সেদিন সন্ধ্যার সময় ভন্টু আপিসের ফেরত করালীচরণের বাসার দরজা পর্যন্ত আসিয়া স্তম্ভিত হইয়া গেল। শুনিতে পাইল, করালীচরণ উন্মাদের মত চীৎকার করিয়া বলিয়া চলিয়াছেন—It was the best of times, it was the worst of times, it was the age of wisdom, it was the age of foolishness, it was the epoch of belief, it was the epoch of incredulity, it was the season of light, it was the season of darkness, it was the spring of hope, it was the winter of despair—we had everything before us, we had nothing before us—

ভন্টু দরজা ঠেলিয়া ঢুকিতেই করালীচরণ বইটা বন্ধ করিলেন।

বাই নারায়ণ! সমস্ত দিন কোথায় ছিলেন আপনারা? একা একা পাগল হয়ে যাবার যোগাড় হয়েছি—'টেল অফ টু সিটিজ'-খানা পড়ছিলাম, কি আর করি!

ভন্টু কাজের কথা পাড়িল।

আমাদের আপিসের একজন বড্ড ধরেছে, তার ছকটা যদি একটু দেখে দেন। বেচারা ভারি গরিব, দু টাকার বেশি—

ছকটা এনেছেন? কই?

করালীচরণ উন্মুখ হইয়া উঠিলেন।

ভন্টু ছকটা বাহির করিতেই করালীচরণ তাহার হাত হইতে তাহা প্রায় ছিনাইয়া লইলেন ও তৎক্ষণাৎ ঝুঁকিয়া দেখিতে শুরু করিলেন।

ভন্টু স্মিতমুখে করালীচরণের দিকে খানিকক্ষণ চাহিয়া রহিল, তাহার পর একটা খড়খড় শব্দ শুনিয়া আলমারির মাথার উপর নজর পড়িতেই বিস্মিত হইয়া গেল।

ওটা কি আবার?

করালীচরণ চকিতে একবার সেদিকে চাহিলেন। একটু হাসিয়া বলিলেন, পুষলাম।

কি পাখি ওটা?

দাঁড়কাক।

দাঁড়কাক! কোথা থেকে পেলেন?

রাস্তার ছোঁড়াগুলোর কাছ থেকে কিনলাম এক টাকা দিয়ে। একটা সঙ্গী না হ'লে চলে না মশাই, একা একা আজ জীবন অতিষ্ঠ হয়ে উঠেছিল।

ভন্টু আলমারিটার নিকটে গিয়া সবিস্ময়ে দেখিল, মস্ত একটা দামী খাঁচায় সত্যই একটা দাঁড়কাক রহিয়াছে। করালীচরণের দিকে চাহিয়া দেখিল, তিনি তন্ময় হইয়া গণনায় মন দিয়াছেন। ভন্টু আর কথা বলিতে সাহস করিল না।

## ৭

মানুষ ভাবে এক রকম, হইয়া যায় আর এক রকম। পথের নেশায় মাতিয়া মানুষ পথটাকেই বড় মনে করে, লক্ষ্যের কথা ভুলিয়া যায়। লক্ষ্যে পৌঁছিবার জন্য যে পথকে সে আশ্রয় করে, সেই পথই শেষে তাহাকে পাইয়া বসে, পথ-চলার উন্মাদনায় সে লক্ষ্যভ্রষ্ট হয়।

মৃন্ময়েরও তাহাই হইয়াছিল। মজফ্‌ফরপুরগামী একটা ট্রেনের কামরায় বসিয়া বসিয়া মৃন্ময় সহসা অনুভব করিল, সে লক্ষ্যভ্রষ্ট হইয়াছে। হারানো পত্নীকে খুঁজিয়া বাহির করিবার জন্য সে পুলিসে চাকুরি লইয়াছিল, তাহাকে খুঁজিয়া বাহির করাই তাহার মুখ্য উদ্দেশ্য ছিল। আজ সহসা সে অনুভব করিল যে, সে উদ্দেশ্যটা গৌণ হইয়া গিয়াছে, চাকরিই এখন মুখ্য। কই, সে তো বিগত এক মাসের মধ্যে স্বর্ণলতাকে একখানি চিঠিও লেখে নাই! কাজের চাপ পড়িয়াছে সত্য কথা, কিন্তু কাজের চাপই কি একমাত্র কারণ? তাহার

উৎসাহও কি কমিয়া আসে নাই? স্বর্ণলতাকে হারাইয়া যে তীব্র বেদনা সে অনুভব করিয়াছিল, যাহার তাড়নায় পুনরায় বিবাহ করিয়া পুলিসের চাকুরি লইয়াছিল, সে বেদনা কি এখনও তেমনই তীব্র আছে? তীব্রতাটা কি এতটুকু কমে নাই? নিজেকেই নিজে এই প্রশ্ন করিয়া, নিজেরই অন্তরের মধ্যে সত্য সন্ধান করিয়া ডিটেক্‌টিভ মৃন্ময় স্তম্ভিত হইয়া বসিয়া রহিল। এ কয়দিন সে যে শুধু স্বর্ণলতাকে চিঠি লিখিবার সময় পায় নাই তাহা নহে, স্বর্ণলতাকে ভাবিবারও সময় পায় নাই। এ কয়দিন সে শুধু মিস্টার ঘোষের কথা এবং মিস্টার ঘোষের আচরণের কথা ভাবিয়াছে।

মজুমদারের মত মিস্টার ঘোষও তাহার সহকর্মী। সম্প্রতি বাহির হইতে বদলি হইয়া আসিয়াছেন। কর্মতৎপরতা তাঁহার যেন অসাধারণ রকম প্রখর, মনও তাঁহার তেমনই অসাধারণ রকম বিষাক্ত। মৃন্ময় নিজের কর্মকুশলতার জোরে উন্নতি করিতেছে, উপরওয়ালার প্রিয়পাত্র হইতেছে, এই বম্ব্ কেসটার তদন্তের ভার পাইয়াছে—মিস্টার ঘোষের পক্ষে ইহা অসহ্য হইয়াছে। মিস্টার ঘোষও এই বম্ব্ কেসে নিযুক্ত হইয়াছেন, তাঁহারও সাহেবের নিকট প্রতিপত্তি আছে, কিন্তু মৃন্ময়ের উন্নতি তিনি ভাল চক্ষে দেখিতেছেন না। কাহারও কোন উন্নতি কখনও তিনি ভাল চক্ষে দেখেন না। তাঁহার স্বভাবই ওইরূপ। তাঁহার বক্রোক্তি, আচরণের অন্তর্নিহিত তিক্ততা, গোপনে চক্রান্ত পাকাইয়া তুলিবার ক্ষমতা—মৃন্ময়কে এ কয়দিন এমন ক্ষুব্ধ ও ব্যাপৃত করিয়া রাখিয়াছিল যে, তাহার অন্য কথা ভাবিবারই অবসর ছিল না। তাহার মোটর-চাপা-পড়া সম্পর্কে তদন্ত করিয়া মিস্টার মজুমদার যখন অচিনবাবুকে সন্দেহ করিতে লাগিলেন, তখন মিস্টার ঘোষ স্বচ্ছন্দে ও শান্তভাবে বলিয়া বসিলেন যে, অচিনবাবুর ইহাতে যদি হাত থাকে, তাহা হইলে মৃন্ময়বাবুও নিশ্চয়ই কোন নারীঘটিত ব্যাপারে সংশ্লিষ্ট আছেন। লোকটার ব্যবহার-কথাবার্তা আশ্চর্য রকম ভদ্র, আশ্চর্য রকম হাস্যলিপ্ত, অথচ আশ্চর্য রকম তীক্ষ্ণ ও বিষাক্ত। মজুমদার ঠিক ইহার বিপরীত। ভদ্রতার ধার ধারে না, চীৎকার করিয়া কথা বলে, অশ্লীল কথা

মুখে লাগিয়াই আছে, মন কিন্তু পরিষ্কার। মৃন্ময় অল্প সময়ের মধ্যে উন্নতি করিয়াছে—ইহা মিস্টার ঘোষের বিদ্বেষ এবং মিস্টার মজুমদারের আনন্দ উৎপাদন করিয়াছে। মজুমদারের সাবধানবাণী মৃন্ময়ের মনে পড়িল। কাজে কোন রকম খুঁত যেন না হয়, হইলে তাহা ঘোষের দৃষ্টি এড়াইবে না এবং সেই খুঁতটুকুকে নিখুঁতভাবে উপরওয়ালার নজরগোচর করিতেও সে পশ্চাৎপদ হইবে না। এই 'চুগলি'-পটুতার জন্যই নাকি উপরওয়ালার নিকট তাহার প্রতিপত্তি। মৃন্ময় স্বভাবতই কর্তব্যপরায়ণ এবং বুদ্ধিমান। জ্ঞাতসারে সে কোন খুঁত ঘটিতে দিবে না। যে কাজে সে যাইতেছে, কি ভাবে করিলে তাহা সুসম্পন্ন হইবে, তাহারই ভাবনায় সে পুনরায় নিমগ্ন হইয়া পড়িল। স্বর্ণলতার কথা একবার মাত্র মনে হইয়াছিল, আর হইল না।

বরং হাসির মুখখানা মনের মধ্যে দুই-একবার উঁকি দিয়া গেল। মনে পড়িল, হাসি মাথার দিব্য দিয়া বলিয়া দিয়াছে—টিফিন-কেরিয়ারে যে লুচি আলুর দম ও মোহনভোগ সে করিয়া দিল, মনে করিয়া ঠিক সময়ে তাহা যেন সে খায়। মৃন্ময় টিফিন-কেরিয়ারটা নামাইয়া দেখিল, হাসি করিয়াছে কি! এ যে তিনজনের খাবার! কিন্তু আশ্চর্য, হাসির এই অপব্যয়প্রবণতায় মৃন্ময়ের রাগ হইল না, মন স্নেহসিক্ত হইয়া উঠিল।

৮

হাসি একা দুপুরে বসিয়া হাতের লেখা লিখিতেছিল। চিন্ময় আজকাল তাহাকে বাড়িতে লেখাপড়া শিখাইতেছে। আগ্রহ অবশ্য হাসিরই বেশি। বাংলা লেখাপড়াটা বাড়িতে শিখিয়া ফেলিতেই হইবে। সবাই কেমন নানারকম বই পড়ে, স্বামীকে চিঠি লেখে, হাসি কিছুই পারে না। চিন্ময়ের সাহায্য লইয়া তাই সে বর্ণ-পরিচয় হইতে শুরু করিয়া দিয়াছে। সবাই পারে, সেই বা পারিবে না কেন? প্রথম ভাগ শেষ হইয়া গিয়াছে, দ্বিতীয় ভাগেরও বেশি বাকি নাই। প্রত্যহ দশখানা করিয়া হাতের লেখা

লিখিতেছে। হাতের লেখাটা তাড়াতাড়ি ভাল করিয়া ফেলিতে হইবে। কবে সে স্বামীকে ভাল করিয়া চিঠি লিখিতে পারিবে? ও-বাড়ির কুসুম কেমন সুন্দর করিয়া স্বামীকে চিঠি লেখে, স্বামীর কত সুন্দর চিঠি পায়!

অতিশয় মনোযোগসহকারে ঝুঁকিয়া পড়িয়া সম্মুখে প্রসারিত লিখন-প্রণালী দেখিয়া হাসি হাতের লেখা লিখিতে লাগিল। দুপুরবেলায় ঘুমানো তাহার বহুদিনকার অভ্যাস; মাঝে মাঝে হাই উঠিতেছে; কিন্তু না, কিছুতেই না, হাতের লেখাগুলি শেষ করিয়া ফেলিতেই হইবে। একখানি কম হইলে চিন্ময় ঠাট্টার চোটে অস্থির করিয়া তুলিবে। এমনিই তো তাহার লেখাকে কাগের ঠ্যাঙ বগের ঠ্যাঙ নাম দিয়াছে। হাসি ঝুঁকিয়া লিখিতেছিল, এই কথা মনে হওয়াতে সোজা হইয়া উঠিয়া বসিল এবং ঘাড় বাঁকাইয়া নিজের হস্তাক্ষরগুলি নিরীক্ষণ করিতে লাগিল। কাগের ঠ্যাঙ বগের ঠ্যাঙ কেন হইবে? আগেকার চেয়ে তো অনেকটা ভাল হইয়াছে। আবার সে ঝুঁকিয়া লিখিতে শুরু করিল।

## ৯

নিস্তব্ধ দ্বিপ্রহর।

নিবারণবাবু ও মাস্টার দোকানে গিয়াছে, আসমি কাজকর্ম সারিয়া পাড়া বেড়াইতে বাহির হইয়াছে, মা পাশের ঘরে নিদ্রিত। দার্জি ওরফে জামলী একা বসিয়া একটি কাপড়ে রঙিন সুতা দিয়া ফুল তুলিতেছে আর ভাবিতেছে, সকলে তাহাকে ইহার জন্য এত বকে, কেন? সকলের ইহা খারাপ লাগে, অথচ তাহার ইহা ভাল লাগে কেন? বাবা বকে, মা বকে, আসমি বকে; সে কিন্তু কিছুতেই ইহা ছাড়িতে পারে না। তাহার ফুলিপিসীর কথা মনে পড়ে। ফুলিপিসীই প্রথমে তাহাকে সেলাইয়ের কাজ শিখাইয়াছিল। বেচারী মরিয়া গিয়াছে, কিন্তু তাহার হাতের কাজ কার্পেটের আসনটা এখনও আছে। সেই কার্পেটটার

প্রতি ফুলে ফুলে রঙিন হইয়া ফুলিপিসী এখনও বাঁচিয়া আছে। ফুলিপিসীও তাহারই মত কুৎসিত ছিল, বিবাহ হইয়াছিল বটে, কিন্তু স্বামী-সুখ কখনও পায় নাই। সুন্দরী দেখিয়া স্বামী আর একজনকে বিবাহ করিয়াছিল। ফুলিপিসী চিরকাল বাপের বাড়ির লাঞ্ছনা গঞ্জনা ভোগ করিয়া চক্ষের জল ফেলিয়া সারা জীবনটা কাটাইয়া গিয়াছে। ফুলিপিসীর দুঃখের অন্ত ছিল না। কিন্তু শত দুঃখের মধ্যেও সে নিজেকে ভুলিয়া থাকিত, যখন সে তাহার সেলাই লইয়া বসিত। ওই ছিল তাহার একমাত্র মুক্তির ক্ষেত্র।

দার্জি সেলাই করিতে করিতে ভাবিতে লাগিল, তাহার কি বিবাহ হইবে? কত সুন্দরী মেয়ের বিবাহ হইতেছে না, তাহাকে বিবাহ করিবে কে? কত লোকই তো আসিল, দেখিল, চলিয়া গেল—কই, কেহই তো পছন্দ করিল না! আসমিটাকে বরং দুই-একজন পছন্দ করিয়াছে। আসমি যদিও কালো, কিন্তু তাহার মুখ-চোখ হাব-ভাবে লোকে মুগ্ধ হয়। কিন্তু তাহার বিবাহ না হইলে তো আসমির বিবাহ হইবে না। তাহাকে কে বিবাহ করিবে? কোথায় সেই অন্তর্দৃষ্টিসম্পন্ন ব্যক্তি, যে তাহার বাহিরটাকে তুচ্ছ করিয়া ভিতরটা দেখিতে পাইবে? কোথায় সে?

দার্জি ক্ষণিকের জন্য অন্যমনস্ক হইয়া পড়িল। ক্ষণিকের জন্য তাহার মানসপটে অন্তর্দৃষ্টিসম্পন্ন একটি মুগ্ধ যুবকের অজানা মুখ ভাসিয়া উঠিল। কিন্তু তাহা ক্ষণিকের জন্যই। অবিশ্বাসের হাসি হাসিয়া সে আবার সুতা দিয়া ফুল তুলিতে লাগিল।

## ১০

নানা স্থান হইতে ঋণ করিয়া শঙ্কর কিছু টাকা সংগ্রহ করিয়াছে এবং তাহা লইয়া দ্রুতপদে পথ অতিবাহন করিতেছে। এ কয়দিন সে মুক্তোর কাছে যাইতে পারে নাই। সেদিনকার সেই ঘটনার পর শূন্যহস্তে সেখানে যাওয়া সম্ভবপর ছিল না। কয়েকদিন ক্রমাগত ঘুরিয়া পঞ্চাশটা টাকা অনেক কষ্টে

সংগৃহীত হইয়াছে। শঙ্কর ভাবিতে ভাবিতে চলিয়াছে, গিয়াই টাকাগুলি মুক্তোর হাতে দিয়া বলিতে হইবে, তোমার ব্যবসায়ের ক্ষতি আমি করিতে চাহি না, নোটগুলি ভাল করিয়া গনিয়া দেখিয়া লও। মনে করিও না, আমি তোমার ভালবাসার মূল্য দিতেছি। টাকা দিয়া ভালবাসা ক্রয়ও করা যায় না, বিক্রয়ও করা যায়, না আমি তাহা জানি। কিন্তু আমি ইহাও জানি, অর্থ-হীন ভালবাসাবাসি করিবার সঙ্গতি তোমার নাই। সেইজন্য তোমার ব্যবসায়ের ক্ষতিপূরণ-স্বরূপ কিছু আনিয়াছি। কয়েকদিনের জন্য অন্তত ব্যবসাটা বন্ধ কর। তুচ্ছ টাকার অজুহাতে আমাকে ফিরাইয়া দিবে, তাহা আমি সহ্য করিব না। টাকাটাই পৃথিবীতে সব চেয়ে বড় জিনিস নয়। এতকাল টাকা চিনিয়াছ, এইবার মানুষ চিনিতে শেখ। সামান্য টাকার জন্য এমন করিয়া নিজেকে যেখানে সেখানে বিলাইয়া দিও না। নিজেকে চেন।

কে, শঙ্কর নাকি? আরে দাঁড়াও দাঁড়াও, তোমাকেই খুঁজছি।

শঙ্কর ফিরিয়া দেখিল, ভন্টুর মেজকাকা দাড়ির মধ্যে অঙ্গুলিসঞ্চালন করিতে করিতে স্মিতমুখে আগাইয়া আসিতেছেন। অনিচ্ছাসত্ত্বেও শঙ্করকে দাঁড়াইতে হইল।

আমাকে ডাকছেন?

তোমাকে ছাড়া আর কাকে ডাকব ভাই? তোমার সঙ্গে একটা পরামর্শ করার দরকার আছে। তোমার মাথা যে কত সাফ, সে তো আমার চেয়ে বেশি আর কেউ জানে না।

ইহা কিসের ভূমিকা বুঝিতে না পারিয়া শঙ্কর চুপ করিয়া দাঁড়াইয়া রহিল। মুক্তানন্দ বলিলেন, চল, স্কোয়ারটার ভেতর বসা যাক।

বেশি দেরি হবে কি? আমার একটু দরকারী কাজ ছিল।

না না, বেশি দেরি হবে না, দুটো কথা খালি।

কলেজ স্কোয়ারে ঢুকিয়া একটা নির্জন জায়গা বাছিয়া মুক্তানন্দ বলিলেন, অঙ্কের ব্যাপার ভাই; তুমি ঠিক পারবে। ন্যায়সঙ্গতভাবে একটা মূল্য-নির্ধারণ করে আমাকে রেহাই দিয়ে দাও তোমরা। ব'স।

উপবেশন করিতে করিতে শঙ্কর বলিল, কিসের মূল্য-নির্ধারণ?

আমার।

আপনার! মানে?

মানে-টানে কিছু নেই, আমারই।

শঙ্কর কিছু বুঝিতে পারিল না। একবার মনে হইল, হয়তো বাবাজী বিবাহ করিবেন স্থির করিয়াছেন এবং নিজের বাজার-দর কত হওয়া উচিত, তাহাই তাহার কাছে জানিয়া লইতে চান। কিন্তু মুক্তানন্দের প্রশ্নে এ ধারণা অচিরেই অপনোদিত হইল।

অ্যাভারেজ বাঙালীর পরমায়ু কত ধরতে চাও তুমি? পঞ্চাশ? পঞ্চাশের কমই বরং হবে, বেশি নয়।

শঙ্কর বলিল, না।

আমার বয়স এখন বিয়াল্লিশ চলছে, বাকি রইল তা হ'লে আট বছর। এই আট বছরে কত উপার্জন করতে পারি আমি, একটা হিসেব কর দিকি। খুব বেশি ক'রে ধরলেও গড়-পড়তা মাসে ত্রিশ টাকার বেশি নয়। আট বছরে তা হ'লে কত হচ্ছে?

তিরিশ ইন্‌টু বারো মিন্‌টু আট—

ওসব ইন্‌টু-ইন্‌টু ছাড়, থোক্ টাকা কত হয় তাই বল।

শঙ্কর মনে মনে গুণ করিয়া বলিল, দু হাজার আট শো আশি টাকা।

আচ্ছা, এইবার ওর থেকে আমার খাই-খরচ কাপড়-চোপড়ের খরচ সব বাদ দাও।

শঙ্কর ব্যাপারটা ঠিক বুঝিতে পারিতেছিল না।

বাবাজী বলিয়া চলিলেন, অ্যাভারেজ কত ধরবে? আম মাছ মাংস খাই না অবশ্য, কিন্তু আলো চাল গাওয়া ঘি আমার চাই, কাপড়ও কম ক'রে বছরে থান-দশেক, জামা অন্তত গোটা চারেক ধর, তার পর ধর টুকিটাকি নানা রকম খরচা, বাঁচতে গেলেই হরেক রকম বখেড়া আছে তো!

আপনার উদ্দেশ্যটা ঠিক ধরতে পারছি না আমি।

পারবে, পারবে গো। তুমি পারবে না তো পারবে কে? আগে অঙ্কটা ক'ষে ফেল দিকি, আমার নিজের পার্‌সোনাল খরচ কত ধরতে চাও তুমি?

শঙ্কর যদিও কিছুই বুঝিতে পারিতেছিল না, তথাপি আজকালকার হিসাবে একটা লোকের খাওয়া-পরার খরচ ন্যূনকল্পে কত পড়িবে তাহা আন্দাজে বলিল, মাসে দশ টাকা ধরুন।

বাবাজী অত্যন্ত বিস্মিত হইলেন।

দশ টাকায় কি চলে আজকালকার দিনে! সস্তাগণ্ডার দিন কি আর আছে!

তাহার পর সস্মিতমুখে শঙ্করের মুখের পানে চাহিয়া আত্মসমর্পণের ভঙ্গীতে বলিলেন, বেশ, দশ টাকাই ধর, তোমার কথা ঠেলব না আমি। দশ টাকা ধ'রেই হিসেব কর। তা হ'লে কিন্তু থাকারও একটা খরচ ধর। কলকাতা শহরে অমনই তো কেউ থাকতে দেবে না, মেসে থাকলেও সীট-রেণ্ট্ দিতে হবে। সেটাও ইনক্লুড কর। কত ধরবে সেটা—পাঁচ টাকা?

বেশ, পাঁচ টাকাই ধরুন। হ্যাঁ, পনেরো টাকার কমে চলে না একজনের আজকাল—

তা কি চলে কখনও! অথচ ভন্টু কথাটা কিছুতে বুঝছে না। হ্যাঁ, আর একটা জিনিস ধরতে ভুল হয়েছে—দুধ। দৈনিক অন্তত আধ সের ক'রে দুধ দরকার আমার। মাসে তা হ'লে কত হ'ল?

পনেরো সের।

টাকায় চার সের হিসেবে ধরলে—

প্রায় টাকা চারেক।

তা হ'লে পনেরো আর চারে উনিশ হ'ল?

হ্যাঁ।

তা হ'লে এইবার অঙ্কটা ক'ষে ফেল দিকি। ত্রিশ টাকা ক'রে মাসে আয়, উনিশ টাকা ক'রে খরচা, বাঁচছে তা হ'লে—

মাসে এগারো টাকা ক'রে।

আট বছরে কত হয়, সেটা হিসেব কর এবার।

এগারো ইন্‌টু বারো ইন্‌টু আট—

মোটমাট কত বল, ইন্‌টু কেন?

শঙ্কর পুনরায় মনে মনে হিসাব শুরু করিল।

এক হাজার ছাপান্ন টাকা।

মোটে! অথচ আমার নিজের অংশেই যে বিষয় রয়েছে, পৈতৃক নয়, মায়ের দিক থেকে পেয়েছি আমি, তার দামই অন্তত তিন হাজার টাকা। আমি অবশ্য সে বিষয়টা বন্ধক দিয়ে আমার গোয়াবাগানের সেই বন্ধুটির কাছ থেকে শ-পাঁচেক টাকা নিয়েছি, তবু তো আড়াই হাজার টাকা থাকে। ভন্‌টু মাসে মাসে কিছু কিছু দিয়ে পাঁচ শো টাকা শোধ ক'রে ফেলে বিষয়টা নিয়ে নিক, ওর নামে আমি লেখাপড়া ক'রে দিচ্ছি। আমাকে রেহাই দিক, এসব কচকচি আমার ভালই লাগে না।

এ রকম ব্যবস্থা করতে চাচ্ছেন কেন আপনি?

নিজের বিবেকের কাছ থেকে মুক্তি পাবার জন্যে। ভন্‌টু কষ্ট ক'রে সংসার চালাচ্ছে, আমি তার কাকা— আর তা ছাড়া, স্নেহও করি আমি ওকে, আমার উচিত তার কিছু ভার লাঘব করা। কিন্তু তুমিই তো হিসেব ক'রে দেখলে ভাই, বর্তমান বাজারে ওই এক হাজার ছাপান্ন টাকার বেশি সাহায্য করা আমার সাধ্যাতীত—তাও যদি আমি ত্রিশ টাকা মাইনের একটা চাকরি পাই এবং এক-নাগাড়ে আট বচ্ছর খাটতে পারি। তার চেয়ে অত হাঙ্গামার দরকার কি, আমার মামার বাড়ির তরফ থেকে যে বিষয়টুকু আমি পেয়েছি, দিয়ে দিচ্ছি তোমাকে, নিয়ে আমায় রেহাই দাও। মাসে মাসে কিছু ফেলে দিলেই পাঁচশো টাকা দেখতে দেখতে শোধ হয়ে যাবে, তখন তিন হাজার টাকার বিষয় স্বচ্ছন্দে ভোগ কর না তুমি।

মামার বাড়ির বিষয়টা কি আপনার একার?

নিশ্চয়ই। ভন্‌টুর বাপ আর আমি তো সহোদর ভাই নই, বৈমাত্রেয় ভাই। আমার মায়ের বিষয় আমি পেয়েছি, ওতে আর কারও হক নেই। দাদামশাই ওটা মাকে দিয়েছিলেন আলাদা ক'রে।

কোথায় আছে বিষয়টা ?

আমার মামার বাড়িতে—হুগলী থেকে কিছুদূর ইন্‌টিরিয়রে।

ভন্‌টু কি বলছে ?

'ওসব হাঙ্গামার মধ্যে আমি যেতে চাই না।' এতে হাঙ্গামাটা কি, তুমি বল তো ভাই ?

শঙ্কর হাসিয়া বলিল, আপনিই বা অত জোর-জবরদস্তি করছেন কেন ?

ওই যে বললাম, নিশ্চিন্ত হয়ে বেরিয়ে পড়তে পারি তা হ'লে। একটা পেছটান্ থাকলে তো ধর্মে কর্মে মন বসে না। হরিদ্বারে দিব্যি একটি আস্তানা পেয়েছিলাম, কোথাও কিছু নেই, এক স্বপ্ন দেখে বসলাম। স্বপ্নের দোষ নেই, কর্তব্যে খুঁত ছিল, স্বপ্নে তার আভাস পেলাম। ফিরে আসতে হ'ল। এবার ভাবছি, কর্তব্যের জড় মেরে তবে বেরুব। কিন্তু ভন্‌টু বাগড়া লাগাচ্ছে। হিসেব-টিসেব তুমি তো দেখলে ভাই, একটু বুঝিয়ে ব'লো তাকে।

আচ্ছা।

শঙ্কর উঠিয়া পড়িল। মনে মনে সে অতিষ্ঠ হইয়া উঠিয়াছিল। মুক্তানন্দও উঠিলেন এবং পুনরায় বলিলেন, ভন্‌টুর মাথায় গোবর পোরা, হিসেব-টিসেব ও কিছু বোঝে না, তুমি একটু ভাল ক'রে বুঝিয়ে দিও ভাই। তোমার সঙ্গে আবার কখন দেখা হবে, বল তো ?

কোথায় আছেন আপনি ?

আমি আছি গোয়াবাগানেই। ভন্‌টুর ওখানে উঠি নি, দাদা আমাকে দেখলে বড় বিচলিত হয়ে পড়েন, তা ছাড়া, ওদের টানাটানির সংসার, আমি গেলে বাড়তি একটা খরচ হবে তো। তার চেয়ে বিনোদের বাসাতেই আছি ভাল। দুজনেই একতন্ত্রের লোক।

বিনোদবাবুও কি সন্ন্যাসী ?

না, ঠাকুর তাকে ঘরে থেকেই সাধনা করতে আদেশ দিয়েছেন। তেল মাখতে মাখতে গালি—

শঙ্কর অধীর হইয়া পড়িয়াছিল। বলিল, আমি তা হ'লে চলি এবার এস।

রাত্রি আটটা হইবে। শঙ্কর গিয়া দেখিল, মুক্তো নিজের ঘরে নাই। শুনিল, আঙুরের ঘরে একজন বড়লোক বাবু বন্ধুবান্ধব সমভিব্যাহারে আসিয়াছেন। সেখানে আমোদের এবং মদের স্রোত বহিতেছে। তাঁহাদের চিত্তবিনোদনের জন্য দশ-বারোজন নর্তকীর প্রয়োজন হওয়াতে পাড়ার যত নাচনেওয়ালী সেইখানে আহূত হইয়াছে। মুক্তোও সেখানে আছে। সংবাদটি দিয়া কালোজাম বলিল, আপনি বসুন, আমি খবর দিচ্ছি তাকে।

শঙ্কর অনুভব করিল, খবর দিলে মুক্তো আসিবে না। বলিল, আঙুরের ঘর কত দূর এখান থেকে, চলুন না, সেইখানেই যাওয়া যাক।

কালোজামকে ইতস্তত করিতে দেখিয়া শঙ্কর বলিল, আমাকে সেখানে যেতে দেবে না?

কালোজাম মুচকি হাসিয়া বলিল, ওদের কারুর এখন মানা করবার ক্ষমতা নেই, চারটে থেকে ক্রমাগত মদ খাচ্ছে সবাই। তবে পরের ঘরে বিনা নেমন্তন্নে যাওয়াটা ঠিক নয়।

মুক্তো কি করছে, একবার দেখতে ইচ্ছে করছে ভারি।

দেখাতে আমি পারি। জানলা খোলা আছে, ওদিকের ওই বারান্দার কোণটায় দাঁড়ালে সব দেখা যাবে। আসুন তা হ'লে চুপিচুপি।

চুপি চুপি! শঙ্করের আত্মসম্মানে একটু যেন আঘাত লাগিল। কিন্তু ইহা লইয়া অধিক বিশ্লেষণ করিবার সময় ছিল না। কালোজাম বলিল, আসুন।

সে অনুসরণ করিল।

কালোজাম তাহাকে লম্বা সরুগোছের বারান্দার একটা অন্ধকার কোণে লইয়া গিয়া একটা খালি উপুড়-করা কেরোসিন-কাঠের বাক্স দেখাইয়া বলিল, বসুন তা হ'লে এইখানে। র্যাপার দিয়ে পা-টাগুলো একটু ঢেকে বসুন,

মশা কামড়াবে না হ'লে। জানালাটা বন্ধ হয়ে গেছে দেখছি, দাঁড়ান, গিয়ে খুলে দিয়ে আসি।

কালোজাম চলিয়া গেল। নিটোল কালোজামের মত এই মেয়েটির সহৃদয়তায় শঙ্কর মুগ্ধ হইল।

সামনে একটু ছোট উঠানের মত, তাহার ও-পারেই আঙুরের ঘর। সেখান হইতে বাজনার আওয়াজ আসিতেছে। হার্মোনিয়ম ও বাঁয়া-তবলা পুরা দমে চলিতেছে। কালোজাম গিয়া আঙুরের ঘরে উঁকি দিতেই অভ্যর্থনাসূচক একটা হৈ-হৈ হল্লা উঠিল। কালোজাম ঘরে প্রবেশ করিল, এবং মিনিট-পাঁচেক পরে জানালাটা খুলিয়া গেল।

শঙ্কর সবিস্ময়ে দেখিল, মুক্তো নাচিতেছে। মাথার উপর একটা মদের গ্লাস রাখিয়া অপরূপ লীলায়িত ভঙ্গীতে সর্বাঙ্গ হিল্লোলিত করিয়া তবলার তালে তালে মুক্তো নাচিতেছে। বিস্মিত দৃষ্টি মেলিয়া শঙ্কর চাহিয়া রহিল; মুক্তোর এমন রূপ তো সে দেখে নাই, কল্পনাও করে নাই। চক্ষু দুইটি আবেশময়, প্রতি অঙ্গ হইতে রূপ যেন উপচাইয়া পড়িতেছে। কয়েকটা মাতাল লুব্ধদৃষ্টিতে বসিয়া দেখিতেছে, একটা মোটাগোছের লোক মদ খাইতেছে, জড়িতস্বরে কি যেন বলিতেছে এবং নাচের তালে তালে বীভৎসভাবে পা দোলাইতেছে।

শঙ্কর আর বসিয়া থাকিতে পারিল না, উঠিয়া পড়িল। উঠিয়া সে কি করিত বলা যায় না; কিন্তু কালোজাম আসিয়া পড়িল এবং বলিল, চলুন, ভেতরেই বসবেন, এখানে যা মশা! মুক্তোকে চুপিচুপি ব'লে এসেছি, সে আসবে এখুনি।

শঙ্কর ক্ষণকাল দাঁড়াইয়া রহিল, তাহার পর কালোজামের পিছু পিছু আসিয়া মুক্তোর ঘরে প্রবেশ করিল।

কালোজাম বলিল, আপনি এইখানেই বসুন একটু, আমি যাই, আমার লোক এসেছে।

লোকে যেমন নির্বিকার ভাবে আপিস-ঘরে ঢোকে, তেমনিই

নির্বিকার ভাবে কালোজাম নিজের ঘরে গিয়া ঢুকিল। শঙ্কর বিমূঢ় হইয়া বসিয়া রহিল। মুক্তোর নাচ দেখিয়া সে কেমন যেন অভিভূত হইয়া পড়িয়াছিল।

হঠাৎ আঙুরের ঘর হইতে একটা খুব হাসির হররা উঠিতেই শঙ্কর বিদ্যুৎস্পৃষ্টবৎ উঠিয়া দাঁড়াইল এবং দ্রুতপদে গিয়া বারান্দার সেই অন্ধকার কোণটায় পুনরায় হাজির হইল। দেখিল, মুক্তো নয়, আর একটি মেয়ে উঠিয়া নাচিতেছে। বীভৎস ভয়াবহ দৃশ্য! মেয়েটি আসন্নপ্রসবা। পুরুষের মত মাথায় পাগড়ি বাঁধিয়া, পুরুষের জুতা পায়ে দিয়া নাচিতেছে। তাহার গালের হাড় উঁচু, চোখ দুইটা ঠিকরাইয়া বাহির হইয়া আসিতেছে, এত মদ খাইয়াছে যে পা ঠিক রাখিতে পারিতেছে না, তথাপি নাচিতেছে, এবং তাহার নাচ দেখিয়া সকলে হো-হো করিয়া হাসিতেছে, মেয়েটিও হাসিতেছে। হঠাৎ শঙ্করের মাথায় যেন খুন চড়িয়া গেল। সে বারান্দা হইতে নামিয়া আঙুরের ঘরের দিকে যাইবে বলিয়া পা বাড়াইতেছে, এমন সময়ে মুক্তো আসিয়া দাঁড়াইল এবং হাত দুইটি প্রসারিত করিয়া পথরোধ করিয়া বলিল, ও-দিকে কোথা যাচ্ছেন? আমার ঘরে চলুন। এতদিন পরে আজ এলেন যে?

শঙ্করের আর প্রতিবাদ করিবার শক্তি রহিল না। মুক্তোকে কাছে পাইয়া আসন্নপ্রসবা-নর্তকী-সমস্যার তীক্ষ্ণতা সহসা ভোঁতা হইয়া গেল, মুক্তোর পিছু পিছু সে মুক্তোর ঘরে আসিয়া হাজির হইল।

মুক্তো আঁচলের ভিতর হইতে এক ডিশ মেটেচচ্চড়ি বাহির করিয়া বলিল, খান।

শঙ্কর স্থিরদৃষ্টিতে মুক্তোর পানে চাহিয়া রহিল। মুক্তো মদ খাইয়াছে, চোখ মুখ লাল, ঘন ঘন নিশ্বাস পড়িতেছে। চোখে মুখে অপূর্ব একটা মদির প্রাখর্য।

নিন, এইগুলো খান।

শঙ্কর বলিল, খিদে নেই।

তবু খান।

খেতে আমি আসি নি, আমি এসেছি তোমার কাছে। সম্ভব হ'লে এই নরক থেকে তোমাকে উদ্ধার ক'রে নিয়ে যাব আমি।

ভ্রূভঙ্গী করিয়া ঘাড় বাঁকাইয়া মুক্তো বলিল, নরক!

নরক নয় তো কি?

আস্পর্ধা তো কম নয় আপনার! এ নরকে এসে আমাদের উপকার করবার জন্যে কে পায়ে ধ'রে সেধেছিল আপনাকে, শুনি? কে মাথার দিব্যি দিয়েছিল? নরক! আপনাদের সগ্‌গে আপনারাই থাকুন গিয়ে, আমরা সেখানে যেতে চাই না, সেখান থেকে পালিয়ে বেঁচেছি আমরা।

মুক্তোর চোখ মুখ উদ্দীপ্ত হইয়া উঠিল, শঙ্কর নির্বাক হইয়া রহিল।

নিন, খান।

খাব না।

আশ্চর্য লোক আপনি! এই সেদিন ইনিয়ে বিনিয়ে বলেছিলেন—তোমায় ভালবাসি মুক্তো, আজ বলছেন—এখানটা নরক! এত বাজে কথাও বলতে পারেন আপনারা!

সত্যি আমি তোমাকে ভালবাসি।

সত্যি?

ফিক করিয়া মুক্তো হাসিল এবং বলিল, তা হ'লে খান এগুলো।

আমি খাব না।

লক্ষ্মীটি।

অতিশয় স্নেহভরে গায়ে মাথায় হাত দিয়া মুক্তো শঙ্করকে বিছানায় বসাইল এবং নিজে মেঝেতে বসিয়া খাইবার জন্য তাহাকে সাধ্যসাধনা করিতে লাগিল, মা যেমন অবাধ্য ছেলেকে ভুলাইয়া খাওয়ায়।

শঙ্কর বলিল, আমাকে তুমি ভালবাস না? সত্যি ক'রে বল তো।

খান আগে, তারপর বলছি।

শঙ্কর আর প্রত্যাখ্যান করিতে পারিল না, খাইতে লাগিল।

খাওয়া শেষ হইতেই মুক্তো উঠিয়া পড়িল। বলিল, আমি যাই একার ও-ঘরে।

না, ওখানে যেতে দেব না আমি।

সে কি হয়? টাকা নিয়েছি—

টাকা ফেরত দাও, এই নাও।

পকেট হইতে নোটের তাড়া বাহির করিয়া শঙ্কর মুক্তোর হাতে দিল। মুক্তো স্মিতমুখে নোটগুলি গনিয়া দেখিতেছিল—শঙ্কর বাধা দিয়া বলিল, আমাকে ভালবাস কি না বল আগে।

সত্যি কথা শুনবেন?

বল।

মুচকি হাসিয়া মুক্তো বলিল, একটুও না। আপনার মত গঙ্গাজলমার্কা ছেলে দেখলে আমার গায়ে জ্বর আসে।

তবে আমাকে আসতে দাও কেন?

ভদ্রতার খাতিরে। অত সগ্গ-নরক বিচার করে যারা, তাদের আমর ভালবাসতে পারি না। আপনারা জাপানী ফানুষ, দুদিন একদিনই দেখতে বেশ।

তাহার পর নোটগুলি গনিয়া বলিল, এ কটা টাকায় আমার কি হবে? ওদের সাত দিন মাইফেল চলবে, এক শো টাকা অগ্রিম দিয়েছে, বকশিশটা-আশটাও মিলবে। নিন আপনার টাকা, আপনি বাড়ি যান। গরিবের ছেলের এসব ঘোড়ারোগ কেন বাপু? সোন্দর দেখে বিয়ে করলেই পারেন একটা। মুখ টিপিয়া হাসিয়া কোমর দোলাইয়া মুক্তো বাহির হইয়া গেল। শঙ্কর বজ্রাহতবৎ বসিয়া রহিল।

মুক্তো ঘর হইতে বাহির হইয়া গেল বটে, কিন্তু চলিয়া গেল না। বারান্দায় দাঁড়াইয়া জানালার ফুটা দিয়া শঙ্করকে একদৃষ্টে দেখিতে লাগিল। শঙ্কর কিছুক্ষণ বিমূঢ়ের মত বসিয়া থাকিয়া যখন উঠিয়া বাহির হইয়া গেল, মুক্তোর ইচ্ছা করিতে লাগিল, তাহাকে ডাকিয়া ফিরায়। কিন্তু পর-মুহূর্তেই

সে ছুটিয়া চলিয়া গেল এবং আঙুরের ঘরে ঢুকিয়া বলিল, এইবার নতুন ধরনের নাচ দেখাব একটা, তিনটে গেলাস চাই, মাথায় একটা নেব, দু হাতে দুটো।

এই নূতন প্রস্তাবে বাবুরা হৈ-হৈ করিয়া উঠিলেন।

মুক্তো পুনরায় নাচ শুরু করিল।

শঙ্কর ঘর হইতে বাহির হইয়া দেখিল, একটু দূরে ওরিজিনাল দাঁড়াইয়া রহিয়াছেন। শঙ্করকে দেখিয়া তিনি নীচের ঠোঁট দিয়া উপরের ঠোঁটটাকে চাপিয়া চক্ষু দুইটি ছোট করিলেন এবং তাহার পর গরম-জামার বুক পকেট হইতে একটি বৃহদাকৃতি নিকেলের ঘড়ি বাহির করিয়া দেখিলেন, দশটা বাজিয়া দশ মিনিট হইয়াছে। তাঁহার নাসারন্ধ্র স্ফীত হইয়া উঠিল, ওষ্ঠাধরের চতুষ্পার্শ্ববর্তী গোঁফ-দাড়ি অন্তর্নিরুদ্ধ আলোড়নে সংক্ষুব্ধ হইল, মনে হইল, যেন এখনই বোমার মত সশব্দে বিদীর্ণ হইয়া পড়িবেন; কিন্তু তিনি কিছু বলিলেন না। এই নাবালকটার সহিত বিতণ্ডা করিয়া নিজের আত্মমর্যাদা ক্ষুণ্ণ করিবার ইচ্ছা তাঁহার হইল না। শঙ্করের প্রতি একটা অগ্নিদৃষ্টি হানিয়া তিনি সোজা মুক্তোর ঘরে ঢুকিয়া গেলেন এবং সশব্দে কপাটটা বন্ধ করিয়া দিলেন।

উদ্‌ভ্রান্ত শঙ্কর ফুটপাথের উপর দিয়া দ্রুতপদে হাঁটিতেছিল। অপমানে, অক্ষমতায়, বিরাগে, অনুরাগে, হতাশায়, ক্ষোভে তাহার সমস্ত অন্তঃকরণে যে দ্বন্দ্ব চলিতেছিল, তাহার ভাষা নাই। মুক্তো তাহাকে অপমান করিয়া তাড়াইয়া দিয়াছে। সে কিন্তু মুক্তোকে তো মন হইতে তাড়াইতে পারিতেছে না! সেই নৃত্যপরা তন্বীকে—

মেমসায়েব আপনাকে ডাকছেন।

শঙ্কর থমকাইয়া দাঁড়াইয়া পড়িল।

মেমসায়েব? কোন্ মেমসায়েব?

ওই যে গাড়িতে ব'সে রয়েছেন।

শঙ্কর দেখিল, রাস্তার ওপারে একটি মোটরকার দাঁড়াইয়া রহিয়াছে। নিকটে যাইতেই শৈল জানালা হইতে মুখ বাড়াইয়া বলিল, এস শঙ্করদা, তুমি এমন সময়ে এখানে যে ?

শঙ্কর একটু হাসিবার চেষ্টা করিয়া বলিল, এমনিই ঘুরে বেড়াচ্ছি। তুই এখানে হঠাৎ ?

আমি থিয়েটার দেখতে গিয়েছিলাম, বাড়ি ফিরতে ফিরতে হঠাৎ তোমাকে দেখতে পেলাম, তাই ড্রাইভারকে গাড়ি থামাতে বললাম। তুমিও থিয়েটার দেখতে গিয়েছিলে নাকি ?

শঙ্কর হাসিয়া বলিল, ঠিক ধরেছিস তো ! তোর কাছে ফাঁকি দেওয়া শক্ত।

আহা !

সহাস্য সকোপ কটাক্ষে চাহিয়া শৈল ভ্রূলতা আকুঞ্চিত করিল। তাহার পর বলিল, চল, তোমাকে হস্টেলে পৌঁছে দিয়ে যাই। এই রাত্তিরে ঠাণ্ডায় অতটা দূর হেঁটে যেতে হবে তো আবার !

হাঁটা আমার খুব অভ্যেস আছে, তুই যা।

অতটা অহঙ্কার ভাল নয়, এস।

তুই যা না।

এস বলছি, ভাল হবে না।

শঙ্কর গাড়িতে না উঠিয়া পারিল না, উঠিয়া গিয়া শৈলর পাশে বসিল এবং ড্রাইভারকে হস্টেলের ঠিকানাটা বলিয়া দিল। শৈল বলিল, 'শিরিফরহাদ' কেমন লাগে ?

চমৎকার !

বড্ড আজগুবি কিন্তু।

এটা শৈলর মুখের কথা। আসলে সে 'শিরিফরহাদ' দেখিয়া মুগ্ধ হইয়া গিয়াছিল।

খানিকক্ষণ চুপ করিয়া থাকিয়া শৈল বলিল, রাগ করেছ আমার ওপর ? কেন বল তো ?

বিস্মিত শঙ্কর বলিল, রাগ করব কেন ?

নিশ্চয় রাগ করেছ, একবারও তো যাও না আজকাল। আমি কেমন এস্রাজ বাজাতে শিখেছি, তোমায় শোনাতে ভারি ইচ্ছে করে, কিন্তু তুমি তো আজকাল যাওয়াই ছেড়েছ। কেন যাও না শঙ্করদা, একবারটি গেলে পড়ার কি এমন ক্ষতি হয় বল তো ?

রিনির কথা শৈলর মনে পড়িল, কিন্তু ইচ্ছা করিয়াই সে প্রসঙ্গ সে তুলিল না।

শঙ্কর বলিল, যাব একদিন।

তোমাকে চিনি না আমি, যাবে যা তা আমি জানি।

হস্টেলের নিকট গাড়ি থামিল।

শঙ্কর নামিতে নামিতে বলিল, ঠিক যাব।

কবে ?

উত্তরের জন্য শৈল সাগ্রহে শঙ্করের মুখের পানে চাহিল।

তা ঠিক বল্‌তে পারি না এখন।

শৈল কেমন যেন একটু অপ্রতিভ হইয়া পড়িল। সে প্রত্যাশা করিয়াছিল আগেকার মত শঙ্করদা বলিবে, কালই যাব নিশ্চয় এবং তাহার নিশ্চয়তার অনিশ্চয়তা লইয়া শৈল তাহাকে একটু ঠাট্টা করিবে। কিন্তু শঙ্করদা বেশ ওজন করিয়া কথা বলিতে শিখিয়াছে। আগে তো শঙ্করদা এমন ছিল না!

এস একদিন, বুঝলে ?

যাব।

গাড়ি চলিয়া গেল।

শঙ্কর পিছনের লাল বাতিটার পানে চাহিয়া চুপ করিয়া দাঁড়াইয়া রহিল। কিছুদূর গিয়াই গাড়ি মোড় ফিরিল। শঙ্কর তবুও দাঁড়াইয়া রহিল। নির্জন পিচ-ঢালা রাস্তাটা রহস্যময় ভাষায় তাহাকে কি যেন বলিবার চেষ্টা করিতেছে।

রাজমহলে মুকুজ্জেমশাই তাঁহার স্বাভাবিক রীতি-অনুযায়ী একদল ছেলে জুটাইয়া খেলায় মত্ত ছিলেন। এ খেলাটা অবশ্য বাঘ-বক্‌রি নয়, কলসী-ভাঙা খেলা। বাঘ-বকরি অপেক্ষা অধিক উত্তেজনাজনক। মাঠের মাঝে একটা খালি কলসী উপুড় করিয়া রাখা হইয়াছে। এক-একটি বালকের চোখে কাপড় বাঁধিয়া তাহাকে বেশ দুই-চারি পাক ঘুরাইয়া তাহার হাতে একটি লাঠি দেওয়া হইতেছে। চোখ-বাঁধা অবস্থায় যদি সে কলসীটিকে গিয়া লাঠির ঘায়ে ভাঙিতে পারে, তাহাকে নগদ এক টাকা পুরস্কার দেওয়া হইবে—মুকুজ্জেমশাই ঘোষণা করিয়া দিয়াছেন। সুতরাং বেশ একদল বালক জুটিয়া জটলা করিতেছে। মুকুজ্জেমশাই এক-একজনের চোখ বাঁধিয়া ছাড়িতেছেন এবং বসিয়া বসিয়া মজা দেখিতেছেন। কেহ ঠিক বিপরীত মুখে চলিয়া যাইতেছে, কেহ থমকাইয়া দাঁড়াইয়া পড়িয়া কেবল ইতস্তত করিতেছে, কেহ কলসীর পাশ ঘেঁষিয়া চলিয়া যাইতেছে, কেহ বারম্বার দিক পরিবর্তন করিতেছে, কেহ অভিযোগ করিতেছে যে চোখ বড় বেশি জোরে বাঁধা হইয়াছে,—নানা বালক নানা রকম করিতেছে, কিন্তু কেহই কলসী ভাঙিতে পারিতেছে না। মুকুজ্জে-মশাই হাসিতেছেন।

একে একে অনেকগুলি বালকই চেষ্টা করিল, কিন্তু কেহই লক্ষ্যভেদ করিতে পারিল না। পারিলে মুকুজ্জেমশাইয়ের পক্ষে ভাল হইত, এক টাকার বেশি খরচ হইত না। কিন্তু সকলেই ব্যর্থমনোরথ হওয়াতে সকলকে সান্ত্বনা দেওয়ার প্রয়োজন মুকুজ্জেমশাই অনুভব করিলেন এবং নিকটেই একটি ময়রার দোকান থাকায় তাহা অসম্ভবও হইল না।

মোট কথা, মহানন্দে খেলা-পর্ব শেষ হইয়া গেল।

মুকুজ্জেমশাই যে বাড়িটাতে অবস্থান করিতেছিলেন, সেই বাড়িরই সম্মুখে অবস্থিত খোলা মাঠটাতে এই সব হইতেছিল। মুকুজ্জেমশাই বাসায় ঢুকিতে

যাইবেন, এমন সময় দুই-তিনটি বালক আসিয়া তাঁহাকে ধরিল যে, আজ কিছুতেই তাঁহার যাওয়া হইবে না। গতকল্য ক্লিওপেট্রার যে গল্পটা রাত্রে তিনি আরম্ভ করিয়াছিলেন, সেটা শেষ করিয়া যাইতে হইবে।

মুকুজ্জেমশাই হাসিয়া বলিলেন, আজ আমাকে যেতেই হবে, উপায় নেই।

তবে আপনি গল্প আরম্ভ করলেন কেন?

অত্যন্ত অভিমান-ভরে আট-নয় বছরের একটি বালক ঠোঁট ফুলাইল। মুকুজ্জেমশাই ভারি বিপদে পড়িয়া গেলেন। অবশেষে বলিলেন, আচ্ছা, আমি গিয়েই একটা ভাল বই পাঠিয়ে দেব তোমাদের। তাতে ক্লিওপেট্রার গল্প আছে, আরও অনেক ভাল গল্প আছে।

পরশুদিন সেই যে জাহাজ-ডুবির গল্পটা বললেন, সেটাও আছে?

ওটা তো গল্প নয়, সত্যি কথা।

না, আপনি আজকের দিনটি থালি থেকে যান।

কলকাতায় আমার বড্ড দরকার আছে যে কাল। না গিয়ে উপায় নেই। তা না হ'লে তোমাদের ছেড়ে কি আমার যেতে ইচ্ছে করছে কলকাতার সেই ভিড়ে?

আবার কবে আসবেন আপনি?

আবার শিগগিরই আসব।

কথাটা বলিয়াই মুকুজ্জেমশাইয়ের মনে পড়িল, সেবার অর্থাৎ প্রায় বৎসর খানেক পূর্বে তিনি সাহেবগঞ্জে গিয়াছিলেন, তখনও একদল বালক-সঙ্গী তাঁহার জুটিয়াছিল এবং আসিবার সময় তাহাদেরও তিনি আশ্বাস দিয়া আসিয়াছিলেন যে শীঘ্রই ফিরিবেন। কর্মের আবর্তে পড়িয়া তাহাদেরও বিস্মৃতই হইয়াছেন, যাওয়া দূরের কথা।

তথাপি তিনি হাসিয়া আবার বলিলেন, শিগগিরই আসব আবার।

ছেলের দল ক্ষুব্ধ মনে চলিয়া গেল।

মুকুজ্জেমশাই বাসায় ঢুকিতেই মনোরমা আসিয়া দাঁড়াইল এবং শান্তকণ্ঠে প্রশ্ন করিল, আজই তো আপনি যাবেন?

মুকুজ্জেমশাই স্মিতমুখে তাহার পানে একবার চাহিয়া ঘরের ভিতর ঢুকিয়া পড়িলেন। মনোরমা মুকুজ্জেমশাইয়ের এ হাসি চেনে, বুঝিল, আজই তিনি যাইবেন।

মনোরমার বয়স যদিও চল্লিশের কাছাকাছি, কিন্তু দেখিয়া তাহা মনে হয় না। ছিপছিপে গড়নের চেহারা। এই বয়সে মেয়েরা সাধারণত একটু মোটা হয়, কিন্তু মনোরমা তাহাও হয় নাই, এখনও সে তন্বী আছে। সৃষ্টিকর্তা মনোরমা-নির্মাণে অদ্ভুত সংযমের পরিচয় দিয়াছেন। মনোরমার অঙ্গে কোথাও এতটুকু বাহুল্য নাই। ঠোঁট দুইটি এত পাতলা, দাঁতগুলি এত ক্ষুদ্র এবং সূক্ষ্মাগ্র, চোখ দুইটি বড় বড় না হইয়াও এমন শ্রীসম্পন্ন, চিবুকটি ছোট হইয়াও এমন মানানসই, সমস্ত দেহটা লঘু হইয়াও এত লালিত্যময় যে, বিধাতাকে তারিফ না করিয়া পারা যায় না। কিন্তু এই তন্বী নারীটির সর্বাঙ্গ ঘিরিয়া অদৃশ্য কি যেন একটা আছে, তাহার মুখের দিকে বেশিক্ষণ চাহিয়া থাকা যায় না, দৃষ্টি আপনিই ব্যাহত হইয়া ফিরিয়া আসে। সমস্ত মুখচ্ছবিতে যেন একটা নীরব নিষেধ লেখা রহিয়াছে। যেন বলিতেছে, এদিকে চাহিও না। তাহার পরিমিত আলাপে, শান্ত কণ্ঠস্বরে, ধীর গমন-ভঙ্গিমায় তাহার সম্বন্ধে যে ধারণা হয়, যে ধারণার প্রতিবাদ তাহার কঠিন মুখভাবে, সূক্ষ্ম নাসার সূক্ষ্মতর কম্পনে, দৃঢ়নিবদ্ধ পাতলা ঠোঁট দুইটিতে এবং সর্বোপরি তাহার কালো চোখের দৃষ্টিতে যেন মূর্ত হইয়া রহিয়াছে। শান্তকণ্ঠে তাহার মৃদু কথাগুলি শুনিলে মনে হয়, তাহার মনে কোন ক্ষোভ বা অশান্তি নাই, কিন্তু তাহার মুখের দিকে চাহিলেই বুঝিতে দেরি হয় না যে, প্রাণপণ শক্তিতে সে একটা বিরাট আর্তনাদের কণ্ঠ রোধ করিয়া রাখিয়াছে এবং অন্তরের এই নিদারুণ দ্বন্দ্বকে গোপন করিতে গিয়াই তাহার সমস্ত শক্তি যেন নিঃশেষিত হইয়া গিয়াছে। জোরে কথা কহিবার অথবা চলিবার ক্ষমতাও যেন আর অবশিষ্ট নাই। দৈনিক জীবনযাত্রার অনিবার্য প্রয়োজনে যদি বলিতে অথবা চলিতে না হইত, সে নির্বাক নিশ্চল হইয়া নির্জনে বসিয়া থাকিত। কিন্তু সমাজে বাস করিতে হয়, সমাজ তো নির্জন নয়।

বালবিধবা মনোরমাকে তাই চলিতে হয়, বলিতে হয়, কাজকর্ম করিতে হয়। কিন্তু সে এত সংক্ষিপ্ততার সহিত এগুলি করে যে, দেখিলে বিস্ময় জন্মে। তাহাকে দেখিলেই মনে হয়, সঙ্গোপনে কি একটা গোপন বেদনাকে সে সর্বদা পালন করিতেছে এবং পাছে কেহ তাহা বুঝিতে পারে—এই আশঙ্কায় নিরুদ্বেগের একটা মুখোশ পরিয়া আছে। তাই কেহ তাহাকে নিরীক্ষণ করিলে সে কেমন যেন অস্বস্তি বোধ করে, তাহার চোখে মুখে এমন একটা জ্বালা প্রকটিত হইয়া উঠে, দর্শককে দৃষ্টি ফিরাইয়া লইতে হয়।

মনোরমার জীবন দুঃখময়। সেই কবে, কতদিন আগে বাল্যকালে তাহার বিবাহ হইয়াছিল। বিবাহের রাত্রে শুভদৃষ্টির সময় সে কুণ্ঠিত দৃষ্টি তুলিয়া স্বামীর মুখের পানে চাহিতে পারে নাই, ফুলশয্যার রাত্রেও লজ্জায় বালিশে মুখ গুঁজিয়া শুইয়া ছিল, তাহার পর আর স্বামীর সহিত দেখা হইবার সুযোগ হয় নাই। তিনি ব্যারিস্টারি পড়িতে বিলাতে চলিয়া গিয়াছিলেন, ফিরিবার পথে জাহাজ-ডুবি হইয়া মারা গিয়াছেন। স্বামীর মুখ মনোরমার মনে নাই। যখন বিবাহ হইয়াছিল, কতই-বা তাহার বয়স! দশ বৎসরও নয়। হিন্দু-বিধবাজীবনের নিষ্ঠুর নিষ্ঠার চাপেও কিন্তু মনোরমার যৌবন নিষ্পিষ্ট হইয়া যায় নাই, এবং যায় নাই বলিয়াই সমাজের চক্ষে সে পতিতা। কিন্তু কাগজে যাহা বাহির হইয়াছিল, তাহা ঠিক নয়। গুণ্ডায় তাহাকে হরণ করে নাই। সে স্বেচ্ছায় তারাপদের সঙ্গে বাহির হইয়া গিয়াছিল। মনোরমা তারাপদকে সত্যই ভালবাসিয়াছিল এবং আত্মীয়স্বজনেরা যদি পুলিসের হাঙ্গামা না তুলিতেন, হয়তো তারাপদর সঙ্গেই তাহার জীবনটা বেশ কাটিয়া যাইত। (যাইত কি ?—মাঝে মাঝে এখন তাহার নিজেরই সন্দেহ হয়।) পুলিসের ভয়ে তারাপদ অন্তর্ধান করিল। আত্মীয়স্বজনেরা মনোরমাকে উদ্ধার করিয়া আনিলেন; কিন্তু ক্ষমা করিলেন না। পদস্খলিতাকে ক্ষমা করা আমাদের স্বভাববিরুদ্ধ। তবু বাপ মা যতদিন বাঁচিয়া ছিলেন, ততদিন মনোরমা সংসারের মধ্যে কোন রকমে টিকিয়া থাকিতে পারিয়াছিল। বাপ্-মার মৃত্যুর পর তাহাও অসম্ভব হইয়া উঠিল।

ভাইদের সংসারে ভ্রাতৃজায়াদের গঞ্জনা সহ্য করিয়াও হয়তো মনোরমা ভিটা আঁকড়াইয়া কোনক্রমে পড়িয়া থাকিতে পারিত; কিন্তু যখন সে শুনিল যে, সে থাকাতে তাহার ভাইঝিদের বিবাহ হইতেছে না, তাহার অতীত কলঙ্কটা তাহাকে ঘিরিয়া এখনও সজীব হইয়া আছে এবং তাহাদের বিবাহে বিঘ্ন সৃষ্টি করিতেছে, তখন সে আবার পথে বাহির হইয়া পড়িল। ঠিক করিল, দুই চক্ষু যেখানে লইয়া যায় সেইখানেই সে চলিয়া যাইবে, দাসীবৃত্তি করিয়া জীবনযাপন করিবে, ভাইদের সংসারে আর থাকিবে না। যৌবন তখনও অটুট ছিল, দৃষ্টি আকর্ষণ করিবার মত রূপও ছিল, কাশীধামে উপনীত হইয়া মনোরমা সবিস্ময়ে লক্ষ্য করিল, তাহাকে আশ্রয় দিবার জন্য একাধিক ব্যক্তি আগ্রহ প্রকাশ করিতেছেন। দুইজন গুণ্ডা গোছের লোক, একটি বিপত্নীক কাশীবাসী প্রৌঢ় এবং গুটিচারেক ছোকরার বল-বিক্রম-দরদ-অনুরোধ-ইঙ্গিতের আবর্তে পড়িয়া সে যখন কিংকর্তব্যবিমূঢ় হইয়া পড়িয়াছিল, তখন সহসা মুকুজ্জেমশাই আসিয়া দেখা দিলেন। মুকুজ্জেমশাই লোকটি কে, কেন তাহার উদ্ধার-সাধন করিতে চাহিতেছেন, কি করিয়া তাহার খবর পাইলেন, মনোরমা কিছুই জানিত না। তিনি আসিয়া বলিলেন, শুনলাম, তুমি বিপদে পড়েছ, যদি আমার সঙ্গে আসতে চাও আসতে পার।

মুকুজ্জেমশাইয়ের চোখে মুখে কথায় বার্তায় মনোরমা কি দেখিল তাহা মনোরমাই জানে, সে নির্ভয়ে রাজী হইয়া গেল। কেবল বলিল, আমাকে নিয়ে আপনি কোথায় যাবেন?

তা এখনও ঠিক করি নি। আমি কোথাও বেশি দিন থাকি না, তবে তোমাকে ভালভাবে রাখবার বন্দোবস্ত করব কোথাও না কোথাও।

সেই হইতে মনোরমা মুকুজ্জেমশাইয়ের আশ্রয়ে আছে এবং এ যাবৎ যত পুরুষের সংস্রবে তাহাকে আসিতে হইয়াছে, তাহাদের মধ্যে এই মুকুজ্জেমশাইই একমাত্র লোক, যিনি তাহার রূপ যৌবন সম্বন্ধে সম্পূর্ণ নির্বিকার; তাহার ভরণপোষণের সমস্ত ব্যয়ভার বহন করিতেছেন, ভদ্রপরিবারে তাহার থাকিবার ব্যবস্থা করিয়া দিয়াছেন, সর্বপ্রকার অসুবিধা দূর করিবার জন্য সর্বদাই সচেষ্ট—

বৃষ্টি পড়িতেছে।

ভিজিয়া ভিজিয়াই শঙ্কর হাঁটিয়া চলিয়াছে। তখনও রাগে তাহার মাথার শিরাগুলা দপদপ করিতেছিল। অপদার্থ লোকটার স্পর্ধা তো কম নয়! হাঁদা জরদ্গব ছেলেটাকে টাকার জোরেই রাতারাতি বুদ্ধিমান করিয়া তুলিবে ভাবিয়াছে! অঙ্ক কিছু তো জানেই না, বুঝাইয়া দিলেও বুঝিতে পারে না, তাহাকে ফিজিক্স্ পড়াইতে হইবে! তাও না হয় চেষ্টা করা যাইত; কিন্তু উহাদের অর্থোত্তাপ অত্যন্ত বেশি, শঙ্করের পক্ষে অসহ্য। হস্তীমূর্খ ছেলেটার পিছনে শঙ্কর যে এতটা করিয়া সময় নষ্ট করিতেছে, তাহার জন্য কৃতজ্ঞতা-প্রকাশ করা দূরে থাকুক, ছেলের বাবা এমনভাবে কথাবার্তা বলেন, যেন ছাত্র-শিক্ষকের সম্পর্ক প্রভু-ভৃত্য সম্পর্কের চেয়ে কোন অংশে বড় নয়। আজ স্বচ্ছন্দে তাহাকে বলিয়া বসিলেন, ওহে মাস্টার, আজ আমাদের চণ্ডীবাবু বলছিলেন যে, পড়াশোনা তেমন নাকি সুবিধে হচ্ছে না! ফিজিক্সের কি একটা কোশ্চেন করেছিলেন উনি, কিছুই বলতে পারলে না। চণ্ডীবাবু বলছিলেন, আর কটা টাকা বেশি দিয়ে কলেজের একজন প্রফেসার রাখলেই ভাল হয়। কি বলেন আপনি, হবে আপনার দ্বারা পড়ানো? টাকার জন্যে আমি ভাবি না, যাঁহা বাহান্ন তাঁহা তিপ্পান্ন—প্রফেসারই না হয় রাখি একটা—

শঙ্করের মাথার মধ্যে যেন আগুন জ্বলিয়া উঠিল। তথাপি সে শান্তকণ্ঠেই প্রশ্ন করিল, চণ্ডীবাবু কে?

একজন রিটায়ার্ড ইন্‌জিনিয়ার। আমাদের পাড়াতেই থাকেন। তিনিই কাল ভীবুকে ডেকে দু-চারটে কোশ্চেন করলেন, ও তো কিছুই বলতে পারলে না, হাঁ ক'রে রইল।

শঙ্কর বলিয়া বসিল, ও হাঁ ক'রেই থাকবে, ওর দ্বারা কিছু হবে না। ওর মাথায় কিছু ঢুকতে চায় না সহজে—

ঢোকাতে জানলেই ঢোকে। জীবু বলছিল, আপনি নাকি কেবল অঙ্কই কষান, ফিজিক্স্ কিছুই পড়ান না।

অঙ্ক না জানলে ফিজিক্স্ পড়া যায় না।

এই কথা শুনিয়া গড়গড়ায় একটা টান দিয়া হাঁটু দোলাইতে দোলাইতে এমন টানিয়া টানিয়া তিনি হাসিতে লাগিলেন, যেন শঙ্কর হাস্যোদ্দীপক অসম্ভব কিছু একটা বলিয়া ফেলিয়াছে।

দেখুন, কারও রুটি আমি সহজে মারতে চাই না, কিন্তু মন দিয়ে একটু পড়াবেন-টড়াবেন।

আমি আর কাল থেকে আসব না, আপনি কলেজের প্রফেসারকেই বাহাল করুন।

শঙ্কর বাহির হইয়া যাইতেছিল, ভদ্রলোক ডাকিয়া বলিলেন, মাইনেটা তা হ'লে চুকিয়ে দিই, দাঁড়ান। কদ্দিন কাজ করেছেন আপনি?

আমার ঠিক মনে নেই।

দাঁড়ান, আমার টোকা আছে।

কিয়ৎকাল পরে ফিরিয়া আসিয়া বলিলেন, আপনি আজ নিয়ে একুশ দিন কাজ করেছেন, মাসিক চল্লিশ টাকা হিসেবে আপনার আটাশ টাকা পাওনা—এই নিন। গুপ্তমশায়কে বলবেন যে আমি আপনাকে ছাড়াই নি, আপনি নিজেই ছেড়ে গেলেন। আমার ছেলে ওই কলেজেই পড়ে, গুপ্তমশায়ের কথায় প্রিন্সিপ্যাল ওঠেন বসেন শুনেছি, তাঁকে আমি চটাতে চাই না। আপনি নিজেই ছেড়ে গেলেন, এই কথাটা দয়া ক'রে জানিয়ে দেবেন তাঁকে।

আচ্ছা।

হনহন করিয়া চলিতে চলিতে শঙ্কর ভাবিতেছিল, এইবার কি করিবে? মাত্র এই কটি টাকা, কলিকাতা শহরে দেখিতে দেখিতে ফুরাইয়া যাইবে। যে মেসে সে উঠিয়াছে, তাহার চার্জ মিটাইতেই তো কুড়িটা টাকা লাগিবে। নূতন কাজের সন্ধান করিলেই কি মিলিবে? তাহার উপর কয়দিন হইতে

যে বৃষ্টি শুরু হইয়াছে, কোথাও বাহির হওয়াই মুশকিল। সমস্ত আকাশে চাপ চাপ মেঘ, দিবারাত্রি বৃষ্টির বিরাম নাই। সহসা শঙ্করের মনে হইল, আকাশ নির্মেঘ হইলেই বা সে কি করিত, বৃষ্টির দোহাই দিয়া তবু কয়েকটা দিন অকর্মণ্যতাটাকে সহ্য করা যাইতেছে। আকাশ একদিন না একদিন নির্মেঘ হইবেই, কিন্তু তাহার সমস্যার সমাধান কি তাহা হইলেই হইয়া যাইবে?

শঙ্করবাবু নাকি?

শঙ্কর ফিরিয়া দেখিল, বেলা মল্লিক। অবাক হইয়া গেল। মাথায় ছাতা, পরনে ঘন নীল রঙের শাড়ি, বাঁ হাতে ভ্যানিটি ব্যাগ, পায়ে হাই-হীল জুতা, গ্রীবাভঙ্গীসহকারে অধরোষ্ঠ দংশন করিয়া তাহার দিকে চাহিয়া মৃদু মৃদু হাসিতেছেন। সমস্ত অবয়বে এমন একটা আভিজাত্যমণ্ডিত শ্রী ফুটিয়া উঠিয়াছে যে, শঙ্কর চোখ ফিরাইতে পারিল না, মুগ্ধ বিস্মিত দৃষ্টিতে চাহিয়া রহিল। বেলা মল্লিকই পুনরায় কথা বলিলেন, কোথায় চলেছেন?

মেসে।

আজকাল মেসে থাকেন নাকি? আমার ধারণা ছিল, আপনি হস্টেলে থাকেন।

আপনি কিছুই শোনেন নি তা হ'লে?

না। শোনবার মত কিছু আছে নাকি?

শঙ্কর একটু হাসিল। তাহার পর বলিল, শোনবার কিংবা শোনাবার মত কিছু অবশ্য নয়—

ভনিতা ছাড়ুন। ব্যাপারটা কি?

ব্যাপার কিছুই নয়, পড়াশোনা ছেড়ে দিয়ে উদরান্নের জন্যে কলকাতার রাস্তায় রাস্তায় টো-টো ক'রে ঘুরে বেড়াচ্ছি।

পড়াশোনা ছেড়ে দিলেন কেন হঠাৎ?

খরচ জুটল না।

তার মানে?

শঙ্কর আর একটু হাসিয়া বলিল, তার মানে, ওই

টাকার অভাবে আপনাকে পড়াশোনা বন্ধ করতে হ'ল—এ কথা বিশ্বাস করতে রাজী নই। আপনি যে গরিবের ছেলে নন, তা আমি জানি।

বাবা বড়লোক তো আমার কি!

বেলা ভ্রূভঙ্গীসহকারে খানিকক্ষণ শঙ্করের মুখপানে চাহিয়া রহিলেন, তাহার পর বলিলেন, আপনার এখন সময় আছে কি?

প্রচুর, কেন?

তা হ'লে আসুন আমার সঙ্গে।

কোথায়?

আমার বাসায়।

শঙ্কর বিস্মিতকণ্ঠে বলিল, কেন বলুন তো?

এমনই একটু গল্প-সল্প করা যাবে। আজ একটু ছুটি পেয়ে গেছি।

চলুন।

১০

ভন্টুর বউদিদি বসিয়া বসিয়া বড়ি দিতেছিলেন। রবিবারে আপিসের তাড়া নাই। ভন্টু অদূরে একটি মোড়ার উপর বসিয়া নাকে, কানে, নাভি-বিবরে, পায়ের আঙুলগুলির ফাঁকে ফাঁকে তৈল-নিষেক করিয়া অতিশয় পরিপাটীরূপে সর্বাঙ্গে তৈলমর্দন করিতেছিল। এই একদিনে ভন্টু সাধ মিটাইয়ার মত তেল মাখিয়া লয়। সপ্তাহের বাকি ছয় দিন তেল মাখিবার অবসর থাকে না। কোনক্রমে মাথায় দুই ঘটি জল ঢালিয়া এবং নাকে-মুখে যা হোক কিছু গুঁজিয়া উর্ধ্বশ্বাসে আপিসে ছুটিতে হয়। এই রবিবার দিনই বেচারা প্রাণ ভরিয়া স্নানাহার করে। বউদিদিও রবিবারের দিন আহারের একটু বিশেষ রকম আয়োজন করিয়া থাকেন।

ভন্টু সশব্দে নাসারন্ধ্রে খানিকটা তেল টানিয়া লইয়া বলিল, বাকু কি ইটিং আপিস খুলেছেন?

তোমার আসবার আগেই বাবা খেয়ে নিয়েছেন। আচ্ছা ঠাকুরপো, তুমি করছ কি, একেবারে আচার হয়ে গেলে যে!

ভন্‌টু কিছু না বলিয়া আবার খানিকটা তৈল নাসারন্ধ্রে সশব্দে টানিয়া লইল।

বউদিদি বলিলেন, ওই জন্যেই তো জামা-কাপড় তেল-চিটচিটে হয়ে যায়। সাবান দিলেও পরিষ্কার হতে চায় না।

অয়েলিশ অ্যাফেয়ারে বড় সুখ।

ভন্‌টু বাম তালুতে খানিকটা তৈল ঢালিয়া লইয়া গর্দানায় ঘষিতে লাগিল।

বউদিদি এক নজর সেদিকে চাহিয়া দেখিলেন ও বলিলেন, তোমার আর কি, তোমাকে তো সাবান কাচতে হয় না, যাকে কাচতে হয় সে-ই বোঝে।

ভন্‌টু গর্দানায় তেল মালিশ করিতে করিতে অর্ধ-নিমীলিত নেত্রে বলিল, বড় সুখ।

বউদিদি আর কিছু না বলিয়া বড়ি দিতে লাগিলেন।

দুই-এক মিনিট নীরবতার পর ভন্‌টু বলিল, আজ কি কি রান্না করেছ বউদি?

আলুর দম, পটল-ভাজা, মাছের ঝোল, মাছের অম্বল, মুড়ো দিয়ে মুগ ডাল—

বাবাকে ওই সমস্ত খেতে দিয়েছ নাকি?

তা দিয়েছি বইকি।

ধীরেন ডাক্তার বলছিল, ওঁকে এখন ওসব গুরুপাক জিনিস খেতে না দেওয়াই ভাল। চোখের কোল ফুলেছে, কিডনি খারাপ হয়েছে নিশ্চয়ই।

ঘরে ভালমন্দ রান্না হ'লে ওঁকে না দিয়ে কি পারবার জো আছে?

একটু থামিয়া বউদিদি বলিলেন, এমনিতেই তো পান থেকে চুন খসলে তুলকালাম কাণ্ড। সেদিন রাত্রে পরোটায় সামান্য একটু ময়ান কম হয়েছিল, বললেন, এ পরোটা না পরেন্‌ঠা!

ভন্টুর মুখ হাসিতে উদ্ভাসিত হইয়া উঠিল।

আজকাল বাকু আর সে রকম করেন না, না বউদিদি?

কি রকম?

রাগ হ'লে 'খিদে নেই' ব'লে মশারি-টশারি ফেলে তার ভেতর ব'সে শ্রীমদ্ভাগবত পড়তে শুরু ক'রে দিতেন সেই যে!

বউদিদি হাসিয়া বলিলেন, না, অনেক দিন তো সে রকম করেন নি।

ভন্টু বাকুর ঘরের দিকে একবার দৃষ্টি নিক্ষেপ করিয়া বলিল, বাকু স্লিপিং আপিস খুলেছেন বোধ হয়। কোনও সাড়াশব্দ পাওয়া যাচ্ছে না।

হঁ্যা, বোধ হয় ঘুমুচ্ছেন।

ভন্টু উঠিয়া দাঁড়াইল, পেটে ও পিঠে তেল মাখিতে মাখিতে বলিল, আসল ব্যাপারের কতদুর কি সেট্‌ল্‌ করলে? বাকুর কাছে পেড়েছিলে কথাটা?

না, নিবারণবাবুর টাকা তুমি ফেরত দাও।

কেন, দার্জি মেয়েটি তো মন্দ নয়। চমৎকার সেলাই-ফোঁড়াই জানে।

রঙ কি রকম?

কালো, কিন্তু কুৎসিত নয়। অনেকটা কচি নিমপাতার মত, একটু লালচে আভা আছে।

বউদিদি হাসিয়া ফেলিলেন। তাহার পর বলিলেন, রঙের এসে যাচ্ছে না, আমার রঙই বা কি এমন ফরসা! কিন্তু যে বাড়িতে কেলেঙ্কারি ঘটেছে, সে বাড়িতে বিয়ে করতে হবে না টাকার জন্যে। টাকাটা ফেরত দিয়ে দাও।

টাকা তো গভীর গাড্ডায়।

গাড্ডায় মানে?

করালীচরণকে দিয়ে এসেছি।

তোমাকে মানা করলুম, তবু তুমি দিয়ে এলে? ওকে দুদিন পরে দিলেই

তো চলত। এইবার তো তোমার দাদা এসে কাজে জয়েন করবেন, দুজনে মিলে কিছুদিন পরেই না হয় শোধ ক'রে দিতে টাকাটা।

কেতুরাজ করালীচরণকে তুমি চেনো না, তাই কলায়ের ডালের বড়ি দিতে দিতে স্বচ্ছন্দে কথাগুলো বলতে পারলে। চিনলে সটান ঢোঁক গিলে বসতে, ও-কথা আর উচ্চারণ করতে না।

আহা!

দুই বগলে তেল চাপড়াইতে চাপড়াইতে ভন্টু বলিল, চাম লদ করালী দ্রাবিড়ে লদ্‌কালদ্‌কি করতে যাচ্ছে, তাকে আটকায় কার সাধ্য!

তা হ'লে অন্য কোথা থেকে টাকা যোগাড় ক'রে নিবারণবাবুকে দিয়ে দাও। ও-বাড়ির মেয়ে ঘরে আনা চলবে না।

পাশের ঘর হইতে গদাম করিয়া একটা শব্দ হইল।

বউদিদি ভন্টুর মুখের পানে চাহিয়া বলিলেন, কেউ ঘুমোয় নি, সব মটকা মেরে প'ড়ে আছে তোমার ভয়ে।

ভন্টু তেল মাখিতে মাখিতে আগাইয়া গেল ও জানালা দিয়া উঁকি মারিয়া দেখিল, একটা পাশ-বালিশ মাটিতে পড়িয়াছে। ছেলেরা সকলে চোখ বুজিয়া শুইয়া আছে, সকলেরই চোখ মিটমিট করিতেছে।

এই ফনুতি, বালিশ ফেললে কে?

নুতি ঘাড় ফিরাইয়া নাকী সুরে বলিল, দাদা আমাকে কাতুকুতু দিচ্ছে খালি।

শনটু, বেঁত না খেলে পিঠ সুড়সুড় করছে, নয়?

শনটু আত্মপক্ষ সমর্থন করিবার চেষ্টা করিল না, চোখ বুজিয়া চুপ করিয়া পড়িয়া রহিল।

পাশ-বালিশটা তুলে চুপ ক'রে শুয়ে থাক্ সব। ফের যদি কোন আওয়াজ শুনেছি তো পিঠের চামড়া তুলে ফেলব আমি সকলের।

ফনুতি পাশ-বালিশটা তুলিয়া লইল এবং সকলে আর একবার নড়িয়া-চড়িয়া শুইল।

বউদিদি আবার তাগাদা দিলেন, তুমি এবার চান কর, আর কত বেলা করবে, সব যে ঠাণ্ডা হয়ে গেল!

তুমি ভাত বাড় না, আমার চান করতে কতক্ষণ যাবে?

তোমাকে যেন চিনি না আমি! দাঁত মাজতেই তো এক যগ যাবে এখন।

ভনটু মুখ বিকৃত করিয়া বউদিদির মুখের পানে চাহিল।

আহারাদির পর ভনটু ছোট একটি হাত-আয়না এবং ছোট একটি কাঁচি লইয়া মোড়ার উপর বসিয়া গুম্ফসংস্কার করিতেছিল। বউদিদিও আহার সমাপন করিয়া ছেলেদের পাশেই একটু গড়াইয়া লইতেছিলেন। তাঁহার তন্দ্রার মধ্যেও তিনি স্বপ্ন দেখিতেছিলেন—স্বামী আসিয়াছেন, শরীর বেশ সারিয়া গিয়াছে, আর জ্বর হয় না, মুখের সে রুগ্ন ভাব আর নাই, গাল চিবুক বেশ ভারী হইয়াছে।

একটা মোটরের হর্নের শব্দে তাঁহার তন্দ্রা ভাঙিয়া গেল। বাড়ির সামনে একটা মোটর আসিয়া থামিয়াছে। ভনটু আয়না ও কাঁচি কুলুঙ্গিতে রাখিয়া সদর-দরজা খুলিয়া দেখিতে গেল, কাহার মোটর তাহার বাসার সামনে আসিয়া থামিল! দরজা খুলিয়া ভনটু বিস্মিত হইয়া গেল। তাহার আপিসের বড়বাবু! কেরানীমহলের যিনি সর্বেসর্বা, স্বয়ং তিনি আসিয়াছেন। ভনটুর আপিসের বড়বাবু বড়লোক। মোটা মাহিনা পান, তা ছাড়া ধনীর সন্তান। নিজের মোটর আছে। ভনটু সসম্ভ্রমে নমস্কার করিল।

বড়বাবু মোটর হইতে অবতরণ করিয়া সহাস্যমুখে বলিলেন, ভালই হ'ল, তুমিও এখন বাড়িতে আছ। তোমার বাবার সঙ্গে একটু আলাপ করতে এলাম।

হঠাৎ বাকুর সহিত বড়বাবু কেন আলাপ করিতে আসিলেন, তাহা বিস্মিত ভনটু হৃদয়ঙ্গম করিতে পারিলেও মুখে সোচ্ছ্বাসে আহ্বান করিল।

আসুন আসুন, ভেতরেই আসুন।

তাহার পর একটু সঙ্কোচভরে বলিল, বাবা কানে একটু কম শোনেন, একটু জোরে জোরে কথা বলতে হবে।

আচ্ছা।

ভন্টু বড়বাবুকে লইয়া বাকুর ঘরে প্রবেশ করিল।

ঘণ্টাখানেক পরে বড়বাবু যখন চলিয়া গেলেন, তখন ভন্টু আরও বিস্মিত হইয়া গেল। এ যে স্বপ্নাতীত আবুহোসেনী কাণ্ড! বড়বাবু নিজের মেয়ের সহিত ভন্টুর সম্বন্ধ করিতে আসিয়াছিলেন। বউদিদি উল্লসিত হইয়া

এখন স পাঁচ আনা পয়সা দাও দিকি।

কেন?

আমি মনে মনে হরির লুট মানসিক করেছিলাম, যাতে ওই নিবারণবাবুর মেয়ের সঙ্গে তোমার বিয়ে না হয়।

পাগল! উইন্টার ক্যাপিটাল অফ বেঙ্গল গভর্নরকে অগ্রাহ্য করা সোজা নাকি?

উইন্টার ক্যাপিটাল কি?

বউদিদি সবেগে মাথা নাড়িয়া বলিলেন, না, ওখানে তোমার বিয়ে হতেই পারে না।

না না, ছি! অমন অসময়ে এক কথায় করকরে সাড়ে পাঁচশোটি টাকা গুনে দিলে, তা ছাড়া বৃশ্চিক রাশি, মকর লগ্ন, জ্যেষ্ঠা নক্ষত্রে জন্মগ্রহণ করেছে, নিবারণকে এমনভাবে ল্যাডারিং করা কি ঠিক হবে?

ল্যাডারিং কথাটা ভন্টু সঙ্গে সঙ্গে সৃষ্টি করিল।

বউদিদি মানে বুঝিতে না পারিয়া বলিলেন, তার মানে?

মানে, নিশ্চিন্ত নিবারণ গাছে উঠে মজাসে গোঁফে তা দিচ্ছে, এখন মইটা সরিয়ে নিলে লোকে বলবে কি?

লোকে যাই বলুক, ওখানে বিয়ে হবে না আজই তাঁকে ব'লে

এস—বাড়ির কারও মত হচ্ছে না। কারও মত হবেও না। ও-কথা শুনলে বাকু, তোমার দাদা, কেউ রাজী হবেন না। সকলের অমতে তুমি বিয়ে করবে নাকি ?

কিন্তু ফাইভ অ্যাণ্ড হাফ সেঞ্চুরির মহড়া সামলাব কি ক'রে ? সেটা ভাবছ না কেন ?

সে আবার কি ?

বেশ খাসা আছ তুমি ! সাড়ে পাঁচ শো টাকাটা তো স পাঁচ আনার সিন্নি দিলেই উবে যাবে না ? আর আমাদের গুষ্টিশুদ্ধুকে ছাতু ক'রে ফেললেও পাঁচ টাকা বেরুবে কি না সন্দেহ। তোমার গয়নাগুলি তো বহু পূর্বেই বিক্রমপুর হয়ে গেছে। এ ক্ষেত্রে উপায় কি সেইটে বল, সিন্নি নিয়ে লদকালেই তো চলবে না !

পণ হিসেবে বড়বাবু নিশ্চয় কিছু দেবেন, তার থেকেই দিয়ে দিও নিবারণবাবুকে।

বড়বাবু কত দেবে তার ঠিক কি ? যে রকম গোঁফ আর জুলপি লোকটার, কিছুই বিশ্বাস নেই।

বাঃ, নিশ্চয়ই দিতে হবে। বাকুকে সব শিখিয়ে পড়িয়ে দিচ্ছি, দাঁড়াও না।

বাকু তোমাকে এক হাটে কিনে আর এক হাটে বেচতে পারে। বাকুকে শেখাবে তুমি !

বাকুও এই বিষয়ে আলাপ করিবার জন্য আঁকুপাকু করিতেছিলেন। তিনি বাহির হইয়া আসিলেন।

কই গো বড়বউমা, এস না একবার এদিকে। ভনুটুর আপিসের বড়বাবুর প্রস্তাবটা বিবেচনা ক'রে দেখা যাক। চা-ও আনাও। চা খেতে খেতে বেশ জাঁকিয়ে বিবেচনা করা যাক, এস।

বউদিদি ভনুটুর দিকে চাহিয়া বাকুর পিছু পিছু ঘরে গিয়া ঢুকিলেন এবং তাঁহার কানে কানে কি বলিয়া হাসিমুখে বাহির হইয়া আসিলেন।

বাকুর কণ্ঠস্বর পুনরায় শোনা গেল—বলে, লাখ কথা না হ'লে বিয়ে হয় না।

বউদিদি চা চড়াইতে গেলেন।

ভন্টু পিছন হইতে তাঁহাকে ভ্যাঙাইতে লাগিল।

অন্ধকার রাত্রি।

করালীচরণ বক্সির ঘরে মোমবাতির ম্লান আলোকে অন্ধকার ঘনতর হইয়া উঠিয়াছে। বোতলের মুখে গোঁজা যে মোমবাতিটি জ্বলিতেছে, তাহারও আয়ু নিঃশেষিতপ্রায়, আর বেশিক্ষণ টিকিবে বলিয়া মনে হইতেছে না। বেশিক্ষণ টিকিবার আর প্রয়োজনও নাই। বক্সি মহাশয়ের গোছানো শেষ হইয়া গিয়াছে, এইবার তিনি বাহির হইয়া পড়িবেন। মোমবাতির স্বল্পালোকে বক্সি মহাশয় নিবিষ্টচিত্তে ভ্রূকুঞ্চিত করিয়া একখানি পত্র পড়িতেছিলেন। সমস্ত মুখে বিরক্তির চিহ্ন ফুটিয়া উঠিয়াছে, ওষ্ঠদ্বয় দৃঢ়নিবদ্ধ, চিবুক কুঞ্চিত ও প্রসারিত হইতেছে। দ্রাবিড়ে যাইবার মুখে এ কি এক ফ্যাসাদ আসিয়া জুটিল! পত্রের সহিত দলিল-গোছের কি একটা কাগজ ছিল। পত্রটি এবং দলিলখানি আদ্যোপান্ত পুনরায় পড়িয়া করালীচরণ সেগুলিকে লম্বা খামের ভিতর পুরিয়া ফেলিলেন। দ্রাবিড় হইতে ফিরিয়া তারপর যাহা হয় ব্যবস্থা করা যাইবে। ভন্টুবাবু এখন তাড়াতাড়ি ফিরিলে যে বাঁচা যায়! ভন্টুকে তিনি কিছু মাল এবং টিকিট কিনিবার জন্য পাঠাইয়াছেন। প্রায় ঘণ্টা-দুই হইয়া গেল এখনও ফিরিতেছে না কেন? অধীর করালীচরণ উঠিয়া দাঁড়াইলেন। সহসা তাঁহার চোখে পড়িল, দ্বারপ্রান্তে ছায়ামূর্তির মত কে যেন দাঁড়াইয়া রহিয়াছে

কে?

আমি।

ছায়ামূর্তি আগাইয়া আসিল, মোড়ের সেই পানওয়ালীটা। একমুখ হাসিয়া মিসি-লাগানো দাঁতগুলি বাহির করিয়া পানওয়ালী বলিল, জিনিসপত্তর সব বাঁধা-ছাঁদা হচ্ছে আজ সকাল থেকে দেখছি, কোথাও যাওয়া হবে নাকি ঠাকুরের?

করালীচরণ কিছু না বলিয়া তাহার দিকে কয়েক সেকেণ্ড তাকাইয়া রহিলেন, এই অযাত্রাটা ঠিক যাইবার সময় আসিয়া হাজির হইয়াছে!

আমি যেখানেই যাই না, তোর তাতে কি? দূর হ তুই এখান থেকে।

পানওয়ালী কিন্তু নড়িল না, স্মিতমুখে দাঁড়াইয়া রহিল।—আচ্ছা, আমার ওপর তোমার এত রাগ কেন বল তো ঠাকুর? আমি তো তোমার ভাল ছাড়া মন্দ কোন দিন করি নি।

করালীচরণের চোখটা দপ করিয়া জ্বলিয়া উঠিল। তিনি গর্জন করিয়া দাঁড়াইয়া উঠিলেন, তুই নড়বি কি না বল্ এখান থেকে?

পানওয়ালী তথাপি নড়িল না।

আমার ওপর তোমার এত রাগ কেন, তা না বললে আমি যাব না।

হারামজাদী ছোটলোক বেশ্যা, তোর মুখদর্শন করলে যে পাপ হয়, তা তুই জানিস না? আবার কৈফিয়ৎ তলব করছেন!

পানওয়ালীর মুখের হাসিটা সহসা নিষ্প্রভ হইয়া গেল। তথাপি সে সপ্রতিভ ভাবটা বজায় রাখিবার জন্য আর একটু হাসিয়া বলিল, ওমা, এইজন্যেই এত রাগ! আমি ভেবেছিলাম, বুঝি বা আর কিছু! মুখ দেখলে পাপ হয়, আর আমার কাছ থেকে সিগারেট পান নিলে বুঝি কিছু হয় না? ধন্যি শাস্তর তোমাদের!

দূর হ বলছি।

করালীচরণ তাড়া করিয়া গেলেন। পানওয়ালী অন্ধকারে অন্তর্ধান করিল। প্রায় সঙ্গে সঙ্গেই ভন্টু আসিয়া পড়িল।—উঃ, বড্ড দেরি করলেন আপনি ভন্টুবাবু, সব জিনিসপত্তর পেয়েছেন তো?

হ্যাঁ।

ভন্টু দুই বোতল মদ, ছোট একটি কাচের গ্লাস, পাঁচ টিন সিগারেট, এক ডজন দেশলাই, দুই প্যাকেট মোমবাতি এবং টুকিটাকি আরও নানা রকম জিনিস টেবিলের উপর সাজাইয়া রাখিল।

টিকিট করেন নি?

নিশ্চয়। এই যে, নিন না।

ভন্টু ভিতরের পকেট হইতে ব্যাগ বাহির করিল এবং তাহার ভিতর হইতে টিকিট ও বাকি টাকা বাহির করিয়া দিল।

করালীচরণ আলমারির মাথায় দাঁড়কাকের খাঁচাটা দেখাইয়া বলিলেন, আর ওটার?

ওটার সম্বন্ধে নানা বখেড়া। খাঁচার মাপ-জোক চাই, তা ছাড়া অনেক খরচ।

গভীর বিস্ময়ের সহিত করালীচরণ বলিলেন, খরচ ব'লে কি এতদিনের সঙ্গীটাকে এখানে ফেলে রেখে যাব নাকি? কে খেতে দেবে ওকে?

ভন্টু বলিল, সে ভার না হয় আমি নিচ্ছি; আপনি বিদেশে যাচ্ছেন, কোথায় ওই ঝামেলা নিয়ে ঘুরবেন? তার চেয়ে ওকে এখানে রেখে যান, আমিই দেখাশোনা করব বরং।

আপনি ঠিক দেখাশোনা করতে পারবেন তো?

ঠিক পারব।

দেখুন—

বলছি, ঠিক পারব।

তা হ'লে গোটা-বিশেক টাকা রেখে দিন আপনি। ওকে মাছ মাংস ছাতু দেবেন রোজ। আমও বেশ খায়। দেখবেন, যেন কষ্ট না পায়। আপনি ভার নিচ্ছেন ব'লেই ভরসা ক'রে রেখে যাচ্ছি।

টাকার দরকার নেই, আমি সব ব্যবস্থা করব এখন।

না না, টাকাটা রাখুন, টাকাই হচ্ছে পেয়াদা, ওই তাগাদা দেবে আপনাকে। টাকাই নারায়ণ! বিনা টাকায় কিছু হবার জো আছে আজকাল!

ভন্টুকে টাকা লইতে হইল।

এবার চলুন, স্টেশনে যাওয়া যাক তা হ'লে। ট্রেনের আর দেরি কত?

ঘণ্টাখানেক আছে আর।

মাত্র ঘণ্টাখানেক? চলুন, চলুন, আর দেরি নয়, ট্যাক্সি ডাকুন আপনি।

ভন্টু ট্যাক্সি ডাকিতে বাহির হইয়া গেল।

করালীচরণ পুনরায় লম্বা খামটা হইতে চিঠি ও দলিলটা বাহির করিয়া পড়িতে লাগিলেন এবং আবার সমস্ত আদ্যোপান্ত পড়িয়া স্বগতোক্তি করিলেন, বাই নারায়ণ! এবং পুনরায় সেগুলি খামে পুরিয়া আলমারির ভিতর রাখিয়া দিলেন।

ট্যাক্সি আসিয়া পড়িল।

ঘণ্টা দুই পরে ভন্টু ফিরিয়া আসিয়া দেখিল, রুদ্ধ দ্বারের সম্মুখে পানওয়ালী চুপ করিয়া বসিয়া আছে। ভন্টু পানওয়ালীকে চিনিত। বাইক হইতে অবতরণ করিয়া বলিল, ভালই হ'ল, তোমার সঙ্গে দেখা হয়ে গেল।

কেন বলুন তো?

বক্‌সিমশায়ের ঘর-দোরের কি ব্যবস্থা করা যায়, তাই ভাবতে ভাবতে আসছিলাম। উনি আমার ওপরই সব ভার দিয়ে গেলেন। তুমি পারবে দেখাশোনা করতে?

কি করতে হবে বলুন?

এই ঝাঁট-পাট দেওয়া আর কি, বক্‌সিমশায়ের একটা কাগ আছে, সেটাকেও খেতে-টেতে দিতে হবে। পারবে তুমি?

পারব।

তা হ'লে এই টাকা একটা রাখ, মাছ মাংস ছাতু আম যা দরকার কিনে দিও।

টাকার দরকার নেই।

বক্‌সিমশায় দিয়ে গেছেন যে।

আপনাকে দিয়ে গেছেন, আমাকে তো আর দেন নি। আপনি কেবল একটি উবগার করবেন।

বিস্মিত ভন্‌টু বলিল, কি ?

ওঁকে জানাবেন না যে, ওঁর ঘরের ভার আপনি আমাকে দিয়েছেন।

অধিকতর বিস্মিত হইয়া ভন্‌টু বলিল, কেন ?

মিসি-মণ্ডিত দন্তপাঁতি বিকশিত করিয়া পানওয়ালী উত্তর দিল, আমি ওঁর দুচক্ষের বিষ ছিলুম।

ভন্‌টু কি বলিবে ভাবিয়া পাইল না।

পানওয়ালী পুনরায় হাসিয়া বলিল, দিন, চাবি দিন। ওঁকে জানাবেন না কিন্তু।

জানাব কি ক'রে, ওঁর ঠিকানাই জানি না।

আচ্ছা, উনি কোথায় গেলেন বলুন তো ?

দ্রাবিড়ে।

সে আবার কোথা ? সেখানে কেন ?

পড়তে।

প'ড়ে প'ড়েই সারা হ'ল। দিবারাত্রি আর কোন কাজ নেই।

পানওয়ালী মুচকি হাসিয়া বলিল, আচ্ছা, মানুষে এত পড়ে কেন বলুন তো ? যত পড়ে, ততই তো মাথা গোলমাল হয়ে যায় দেখছি।

ভন্‌টু সহসা অনুভব করিল, 'নাই' পাইয়া মাগী বোধ হয় লদ্‌কালদ্‌কিতে ঢুকিবার চেষ্টায় আছে। গম্ভীরভাবে বলিল, লেখাপড়ার মর্ম সবাই বুঝলে আর ভাবনা ছিল কি ?

ইনি খুব বিদ্বান, না ?

লদ্‌কালদ্‌কি ঘনীভূত হইবার উপক্রম করিতেছে দেখিয়া ভন্‌টু এ কথার জবাব দিল না। বলিল, চাবিটা রাখ তা হ'লে। কাগটাকে খেতে-টেতে দিও। কাল আবার আসব আমি।

সে বাইকে সওয়ার হইল।

চাবিটা হাতে করিয়া অন্ধকার গলিতে পানওয়ালী করালীচরণের রুদ্ধ-দ্বারের সম্মুখে দাঁড়াইয়া রহিল। রাত্রে ঘরটা খুলিতে তাহার সাহস হইল না।

## ১২

মৃন্ময় গঙ্গার ধারে একা চুপ করিয়া বসিয়া ছিল। নিজেকে নিতান্ত একা মনে হইতেছিল। এই সেদিন পর্যন্ত তাহার নিশ্বাস ফেলিবার অবসর ছিল না, এখন অখণ্ড অবসর। নিমেষের মধ্যে সমস্ত যেন ওলট-পালট হইয়া গেল। চিন্ময়টা গোপনে গোপনে এত কাণ্ড করিতেছিল! বিশ্বাস হয় না। কিন্তু তাহার বিরুদ্ধে প্রমাণ যাহা পাওয়া গিয়াছে, তাহা বিশ্বাস না করিয়া উপায় নাই। সহসা মৃন্ময়ের স্বর্ণলতাকে মনে পড়িল। তাহাকে অন্বেষণ করিবার জন্যই তো সে পুলিসের চাকুরি লইয়াছিল। অন্বেষণ তো করা হয় নাই, চাকরিটাই বড় হইয়া উঠিয়াছিল। চোর, জুয়াচোর, খুনে, জালিয়াৎ—ইহাদের পশ্চাদ্ধাবন করিয়া তাহার দিনের পর দিন কাটিয়া গিয়াছে, স্বর্ণলতাকে অন্বেষণ করিবার সে অবসর পাইল কই? প্রথম প্রথম প্রত্যহই তাহার মনে হইত, হাতের কাজটা শেষ করিয়া স্বর্ণলতার খোঁজ করিবে, কিন্তু হাতের কাজ কোন দিনই শেষ হয় নাই। শেষে স্বর্ণলতার কথা তাহার মনেও পড়িত না। মানুষ কত সহজে ভোলে! দৈনন্দিন জীবনযাত্রার প্রাত্যহিক দাবি এত প্রবল, এত অনিবার্য এবং এত সর্বগ্রাসী যে, অতীতকে স্মৃতিপথে জাগরূক রাখা দুঃসাধ্য ব্যাপার। যাহারা নিকটে রহিয়াছে, যাহাদের সর্বদা দেখিতেছি, তাহাদেরই সকলকে সর্বতোভাবে মনে স্থান দেওয়া সম্ভবপর নয়। সচেতন মনের পরিসর বড় ক্ষুদ্র, সমভাবে সকলের স্থান সঙ্কুলান হওয়া সেখানে অসম্ভব। স্বর্ণলতার মুখখানা মনের মধ্যে স্পষ্টভাবে ফুটিয়া উঠিল, সেই নিটোল গৌর মুখখানি, প্রদীপ্ত কালো চোখ দুইটি, অধরে অর্ধবিকশিত মৃদু হাসি। নিমীলিত নয়নে মৃন্ময় স্বর্ণলতার মানসমূর্তির পানে চাহিয়া রহিল। তাহার

মনে হইল, স্বর্ণলতা যেন মৃদুগুঞ্জনে বলিতেছে, আমাকে খোঁজ নাই বলিয়াই তোমার এই শাস্তি। আমাকে খুঁজিবার জন্যই বিবাহ করিয়া পুলিসে চাকুরি লইয়াছিলে, কিন্তু হাসি এবং চাকরি—ইহারাই তোমাকে ভাগ করিয়া লইয়াছিল, আমার জন্য কিছুমাত্র অবশিষ্ট ছিল না। এত প্রবঞ্চনা সহিবে কেন? সহসা একটা গানের সুর ও হাসির হল্লা গঙ্গাবক্ষ হইতে ভাসিয়া আসিল। মৃন্ময় চাহিয়া দেখিল, একদল লোক নৌকা-বিহার করিতেছে, সঙ্গে একজন গায়িকা। হার্মোনিয়ম ও ডুগি-তবলা সহযোগে গান বেশ জমিয়া উঠিয়াছে।

একটু তফাতে একজন ভদ্রলোক বসিয়া ছিলেন। তিনি বলিয়া উঠিলেন, ছি ছি, ছোকরা একেবারে ব'খে গেল! দেখুন দিকি কাণ্ডখানা, ছি ছি ছি!

মৃন্ময় প্রশ্ন করিল, আপনি চেনেন নাকি?

চিনি না! আমাদেরই পাড়ার রাসু দত্তের মেজ ছেলে বিশু দত্ত। সোনাগাছিতে আজকাল কাপ্তেনি ক'রে বেড়াচ্ছে। দেখুন দিকি কাণ্ডখানা ছোকরার!

বিশু দত্ত নামটা মৃন্ময়ের চেনা চেনা ঠেকিল। চাকুরিচ্যুত না হইলে এখনই আর একখানা নৌকা ভাড়া করিয়া মৃন্ময় বিশু দত্তের অনুসরণ করিত। একটা চুরির তদন্ত করিতে করিতে বিশু দত্তের নামটা মৃন্ময়ের কর্ণগোচর হয়। বিশু দত্ত নাকি নিজের সুন্দরী রক্ষিতাকে টোপস্বরূপ ব্যবহার করিয়া বড় বড় লোককে আকৃষ্ট করে এবং তাহাদিগকে নানাভাবে বেকায়দায় ফেলিয়া তাহাদের আংটি, ঘড়ি, টাকা প্রভৃতি অপহরণ করে। ঠিক নিজ হস্তে করে না, তাহার রক্ষিতাই নাকি তাহার নির্দেশ অনুসারে অপহরণ করে। মৃন্ময়ের মনে পড়িল, কিছুদিন পূর্বে এক শূন্য নাচের আসর হইতে পুলিস কর্তৃক সংগৃহীত একটি নর্তকীর পদাঙ্ক লইয়া সে বহু মাথা ঘামাইয়াছিল। উক্ত নর্তকীই নাকি বিশু দত্তের চতুরা প্রণয়িনী, মদ-বিহ্বল এক মাড়োয়ারী-সন্তানের বহুমূল্য একটি হীরক অঙ্গুরীয় অপহরণ করিয়াছিল। মাড়োয়ারীর বন্ধুবর্গ পুলিসে খবর দেন, পুলিস আসিয়া তাহাকে ধরিতে পারে নাই, নর্তকীর

পদার্থটি কেবল সংগ্রহ করিতে পারিয়াছিল। মৃন্ময়ের মনে পড়িল, তাহার বন্ধু মিস্টার মজুমদার এখনও হয়তো ব্যাপারটা লইয়া তদন্ত করিতেছেন। আর কিছুদিন পূর্বে হইলে নৌকাবিহারী বিশু দত্তের সন্ধান পাইয়া মৃন্ময় উল্লসিত হইয়া উঠিত, এখন কিন্তু সমস্তই নিরর্থক বলিয়া মনে হইল। সে অসাড় হইয়া চুপ করিয়া বসিয়া রহিল। স্বর্ণলতার মুখচ্ছবি মন হইতে ধীরে ধীরে অপসারিত হইয়া গেল। মৃন্ময় একমনে বসিয়া গান শুনিতে লাগিল।

## ১৩

বেলা হাসিয়া প্রশ্ন করিলেন, আপনি কেমন যেন স্বস্তি পাচ্ছেন না, না শঙ্করবাবু?

কি ক'রে বুঝলেন আপনি?

কি ক'রে, তা বলতে পারব না, কিন্তু ঠিক কি না বলুন? এই নিন, বড় কাপটাই আপনি নিন, এই নিয়ে তিন কাপ হ'ল কিন্তু।

তা হোক। খেতে তো আজ দেরি হবে, কত রাত্তির হবে বলুন দেখি?

এগারোটার কম নয়। একা হাতে সব করতে হবে তো!

আপনার কজন বন্ধুকে নেমন্তন্ন করেছেন?

বেশি নয়, একজন।

তারপর একটু মুচকি হাসিয়া বলিলেন, আপনিও চেনেন তাকে।

কে?

চুনচুন।

শঙ্কর বিস্মিত হইল।

আমি যে চুনচুনকে জানি, তা আপনাকে কে বললে?

বেলা স্মিতমুখে খানিকক্ষণ চাহিয়া থাকিয়া বলিলেন, আমি সব জানি।

সব জানেন, মানে? আর কি জানেন?

আপনি ওর স্বামীর মৃত্যুকালে শুশ্রূষা করেছিলেন এবং আপনার দশ টাকা যা পাওনা হয়েছিল তা আপনি নেন নি।

শঙ্কর আরও বিস্মিত হইল।

এত খবর আপনি পেলেন কোথা থেকে?

চুনচুনের কাছ থেকেই।

দুই-এক সেকেণ্ড নীরব থাকিয়া বেলা বলিলেন, আপনার ন্যায্য পাওনা দশ টাকা আপনি নিলেন না কেন?

এমনিই।

এমনিই? নিছক এমনিই?

বেলা দেবী ফিক করিয়া হাসিয়া অধরোষ্ঠ দংশন করিলেন। তাহার পর বলিলেন, কেন নেন নি, তাও আমি জানি।

কি বলুন তো?

বলব না। ইকমিকের আঁচটা ঠিক আছে কি না দেখে আসি। একটু বসুন আপনি।

বেলা পাশের ঘরে চলিয়া গেলেন।

বেলার আগ্রহাতিশয্যে শঙ্কর মেসের বাসা উঠাইয়া দিয়া বেলার বাসাতেই আসিয়া বাস করিতেছে। দৃষ্টিকটু হইবে বলিয়া শঙ্কর প্রথমে আসিতে চাহে নাই। কিন্তু বেলা কিছুতেই শোনেন নাই। তাঁহার যুক্তি—লোকে কি বলিবে, না বলিবে, তাহা লইয়া মাথা ঘামাইতে শুরু করিলে মাথাই ঘামিয়া সারা হইয়া যাইবে, আর কিছুই হইবে না। শঙ্কর একদা বিপন্ন বেলাকে আশ্রয় দিয়াছিল, এখন ঘটনাচক্রে শঙ্কর বিপন্ন হইয়াছে, বেলার কি উচিত নয় এখন তাহাকে দুই-চারি দিনের জন্যও আশ্রয় দেওয়া এবং বেলার যখন সে সুবিধা রহিয়াছে? বেলার আর একটা কথাও শঙ্করের মনে পড়িল, সমাজের নিষ্কর্মাদের দিকটাও তো দেখতে হবে। পরের আচরণের সমালোচনা ক'রেই বেচারারা সময় কাটায়। ওই তাদের মানসিক রোমন্থনের একমাত্র জাবর, তার থেকে

তাদের বঞ্চিত করাটা কি উচিত? আমার তো মনে হয়, ওদের মুখ চেয়েই মাঝে মাঝে দৃষ্টিকটু আচরণ করা কর্তব্য।

একরূপ জোর করিয়াই বেলা শঙ্করকে টানিয়া লইয়া আসিয়াছেন। শঙ্কর আসিয়াছে বটে, কিন্তু স্বস্তি পাইতেছে না। বেলার উপার্জনে ভাগ বসাইতে তাহার পৌরুষে আঘাত লাগিতেছে। কিন্তু এ কথাও সে মনে মনে বারম্বার স্বীকার না করিয়া পারিতেছে না যে, ভাগ্যে বেলার সহিত তাহার দেখা হইয়াছিল, না হইলে সে কি মুশকিলেই পড়িত! টুইশনি ছাড়িয়া দেওয়াতে প্রফেসর গুপ্ত একটু অসন্তুষ্ট হইয়াছেন। প্রফেসর গুপ্তের কথাগুলি তাহার কানে বাজিতেছে—আত্মসম্মান অক্ষুণ্ণ রাখতে হ'লে বনে যাও। কলকাতা শহরে বাবুয়ানি ক'রে থাকবে, অথচ আত্মসম্মানের গায়ে এতটুকু আঁচড় লাগলে সইতে পারবে না, তা হয় না। তা ছাড়া, অমন সজারুর মত বিবেক নিয়ে কোথাও কিছু করতে পারবে না তুমি, আজীবন কেবল কষ্ট ভোগ করবে। স্থানকালের উপযোগী নতুন বিবেক তৈরি ক'রে নাও।

সুতরাং টুইশনির জন্য প্রফেসর গুপ্তের নিকট পুনরায় আর যাওয়া চলে না। কিন্তু বেলার কাছেই বা আর কতদিন থাকা চলিবে? কিন্তু বেলা অবশ্য বার বার বলিতেছেন যে, যতদিন না একটা কাজ হয় ততদিন আপনি আমার বাসায় থাকুন। কিন্তু তাহা শঙ্কর পারিবে না। অবিলম্বে যেমন করিয়া হউক তাহাকে বেলার বাসা ত্যাগ করিতে হইবে। শুধু যে বেলার উপার্জনে ভাগ বসাইতে তাহার পৌরুষে আঘাত লাগিতেছে তাহা নয়, অন্তর-গুহা-নিবাসী পশুটা বারম্বার প্রলুব্ধ হইয়া উঠিতেছে। শঙ্কর যদিও ইহা সুনিশ্চিত ভাবেই জানে যে, প্রলুব্ধ পশুর কবলে পড়িয়া বিক্ষত হইবার সম্ভাবনা আর যাহারই থাক্, বেলার নাই। বিধিদত্ত এক অদ্ভুত বর্মে তিনি আবৃত। আক্রমণ করিলে পশুটাই ব্যাহত হইয়া ফিরিয়া আসিবে, বেলার কিছু হইবে না। সমস্ত জানিয়াও কিন্তু পশুটা প্রলুব্ধ হয়, বরং বেশি করিয়া হয়। সুতরাং এই অস্বস্তিকর আবহাওয়া হইতে যত শীঘ্র অপসৃত হইয়া পড়িতে পারা যায়, ততই মঙ্গল। কিন্তু অপসৃত হইবার

কোন পথই শঙ্কর দেখিতে পাইতেছে না। কোথায় যাইবে? রাস্তায় রাস্তায় ঘুরিয়া বেড়াইবে? তাহাই বা কয়দিন সম্ভব? তাহার বর্তমান তমসাচ্ছন্ন জীবনে বেলা মল্লিকই এখন একমাত্র আলো, যাহার সাহায্যে সে অন্তত খানিকটা পথ অতিবাহন করিতে পারে। কিন্তু মুশকিল হইয়াছে এই যে, বেলা মল্লিক শুধু আলো নয়, শিখাও। একটু অসাবধান হইলেই তাহা দহন করে, এবং সমস্ত জানিয়া শুনিয়াও মন অসাবধান হইবার জন্য প্রলুব্ধ হইয়া উঠে। মাত্র কয়েকদিন বেলা মল্লিকের সহিত আলাপ করিয়া শঙ্কর ইহা মনে প্রাণে বুঝিয়াছে, এবং বুঝিয়াছে বলিয়াই পলাইবার পথ খুঁজিতেছে। বেলা আশ্রয় দিয়াছেন, কিন্তু প্রশ্রয় দিবেন না। হাসিতে হাসিতে যে কথাগুলি বেলা আজ সকালে বলিয়াছিলেন, তাহা শঙ্করের মনে পড়িল। শঙ্কর বেলাকে বলিয়াছিল, আর কিন্তু ভাল দেখাচ্ছে না মিস মল্লিক, একটা বিয়ে করুন।

আমি তো এক্ষুনি রাজী, কিন্তু পাত্র কই?

কি রকম পাত্র চাই আপনার?

গোটা এবং সুস্বাদু।

তার মানে?

তার মানে—সুস্বাদু পেয়ারা হ'লেও আমার আপত্তি নেই, কিন্তু সেটা গোটা হওয়া চাই। তার আধখানা আর একজন কামড়ে খেয়ে গেছে, সে রকম জিনিস আমার চাই না। কারও উচ্ছিষ্ট জিনিস ছুঁতেও আমার ঘেন্না করে। তাই ব'লে গোটা নিম, গোটা মাকাল বা গোটা কুমড়োর প্রতিও লোভ নেই আমার।

সে রকম পাত্রের অভাব কি?

বেলা নাসাকুঞ্চিত করিয়া ওষ্ঠভঙ্গীসহকারে উত্তর দিয়াছিলেন, সব ঘুঁটো।

কটা লোক দেখেছেন আপনি?

যে কটা দেখেছি, তাই যথেষ্ট। হাঁড়ির ভাত একটা ছুটো টিপলেই

বোঝা যায়, বাকিগুলোর অবস্থা কি রকম। দেশসুদ্ধ ব্যাটাছেলে হয় হাঁদা, না হয় এঁটো।

হাসিতে হাসিতে প্রসঙ্গটা উঠিয়াছিল এবং হাসিতে হাসিতে তাহা শেষ হইয়া গিয়াছিল; কিন্তু হাসির অন্তরালবর্তী সত্যটা শঙ্কর উপলব্ধি না করিয়া পারে নাই।

ইক্‌মিকের তত্ত্বাবধান শেষ করিয়া বেলা দেবী ফিরিয়া আসিলেন।

বড্ড দেরি হয়ে গেল, নয়? বেগুনগুলো পোড়ালাম, বিরিঞ্চি করব।

এত রকম রান্না আপনি শিখলেন কোথা থেকে?

'পাকপ্রণালী' থেকে।

চুন্‌চুনকে নেমন্তন্ন করেছেন যখন, তখন সব নিরামিষ রান্না করেছেন নিশ্চয়?

হ্যাঁ।

ক্ষণকাল নীরব থাকিয়া শঙ্কর বলিল, চুন্‌চুনের জন্যে ভারি দুঃখ হয় আমার।

বেলা দেবী মুচকি হাসিয়া বলিলেন, সাবধান, দুঃখ হওয়াটাই কিন্তু প্রথম ধাপ।

তাহার পর গম্ভীরভাবে বলিলেন, আমার কিছুমাত্র দুঃখ হয় না, আমার বরং রাগ হয়। মনে হয়, বেশ হয়েছে, যেমন কর্ম তেমনই ফল।

কেন?

ও-রকম বোকার মত লুকিয়ে বিয়ে করতে গিয়েছিল ব'লে।

বাঃ, ভালবেসেছিল, বিয়ে করবে না?

ভালবাসলেই তাকে বিয়ে করতে হবে? বেশ তো যুক্তি আপনার! সত্যি সত্যি যাকে ভালবাসা যায়, তাকে বিয়ে না করাই বরং ভাল, ভালবাসাটা ঘষা পয়সার মত হয়ে যায় না।

শঙ্কর হাসিয়া বলিল, আপনি থামুন তো, এসব ব্যাপারে আপনার নিজের যখন কোন অভিজ্ঞতাই নেই, তখন এ বিষয়ে আপনার কোন কথাই শুনতে প্রস্তুত নই আমি। ওসব কেতাবী কথা আমিও জানি।

অভিজ্ঞতা নেই, আপনি জানলেন কি ক'রে?

আমি জানি।

কিছু জানেন না। কিংবা জেনেও না-জানার ভান করছেন।

উভয়ে উভয়ের দিকে কয়েক মুহূর্ত স্থির দৃষ্টিতে চাহিয়া রহিল। তাহার পর শঙ্কর বলিল, অর্থাৎ, আপনি বলতে চান, আপনি কাউকে ভালবেসেছেন, অথচ তাঁকে পাবার জন্যে আকুল হয়ে ওঠেন নি?

আকুল হয়ে উঠলেও দমন করেছি সে আকুলতা। আমার আকুলতা আমার আত্মসম্মানজ্ঞান আচ্ছন্ন করতে পারে নি কখনও, পারবেও না

শঙ্কর গম্ভীরভাবে বলিল, যে ভালবাসা আত্মসম্মানজ্ঞানকে বিপর্যস্ত ক'রে দিতে না পারে, সে ভালবাসা ভালবাসাই নয়।

আপনি পুরুষের দিক দিয়ে ভাবছেন, আমি বলছি ভদ্র মেয়ের মনোভাব।

আলোচনা হয়তো আরও কিছুদূর অগ্রসর হইত, কিন্তু দ্বারের বাহিরে একটা মোটর থামিবার শব্দ হওয়াতে আর হইল না।

বেলা দেবী উঠিয়া পড়িলেন।

সায়েবের ওখান থেকে মোটর এল। আপনি বসুন, আমি চট ক'রে ঘুরে আসছি এক্ষুনি।

আজ না গেলে কি হয়?

আর কিছু না, কিছুই বলবেন না; কিন্তু বড় কষ্ট পাবেন। এত অসহায় যদি দেখেন তাঁকে—। আমি যাব আর আসব।

সম্পর্কটা খুবই ঘনিষ্ঠ হয়েছে তা হ'লে বলুন।

হ্যাঁ, ঠিক মা আর ছেলের মত।

হাসিয়া বেলা পাশের ঘরে বেশ পরিবর্তন করিতে গেলেন। অল্পক্ষণ পরেই ফিরিয়া আসিয়া বলিলেন, আপনি ততক্ষণ 'ওল্ড্ কিউরিয়সিটি শপ'-খানা পড়ুন। আমি বেশি দেরি করব না। আর ইতিমধ্যে যদি ঢুনঢুন এসে পড়ে, তা হ'লে তো ভালই হবে।

মুচকি হাসিয়া বেলা চলিয়া গেলেন।

শঙ্কর বসিয়া বসিয়া 'ওল্‌ড্‌ কিউরিয়সিটি শপ'-খানার পাতা উল্টাইতে লাগিল। কিন্তু তাহার মানসপটে চুন্‌চুনের মুখখানা ক্রমশ স্পষ্ট হইতে স্পষ্টতর হইয়া উঠিল। চুন্‌চুনের কালো চোখের উজ্জ্বল দৃষ্টি যেন তাহার অন্তরের অন্তস্তল পর্যন্ত আলোকিত করিয়া দিল।

১৪

সাড়ে পাঁচ শত টাকার নোটগুলি সযত্নে ভিতরের পকেটে রাখিয়া ভন্‌টু নিবারণবাবুর বাড়ির উদ্দেশ্যে বাহির হইয়া পড়িল। বাহির হইয়া পড়িল বটে, কিন্তু কি করিয়া নিবারণবাবুকে কথাটা বলিবে, তাহা সহসা তাহার মাথায় আসিল না। বেচারা তাহার সহিত দার্জির বিবাহ দিবেন বলিয়া কত আশা করিয়া বসিয়া আছেন! সহসা এমন করিয়া তাঁহার আশাভঙ্গ করিতে হইবে! নিবারণবাবুর আশাভঙ্গ করিতে ভন্‌টুর হৃদয় যে বিদীর্ণ হইয়া যাইতেছিল তাহা নয়, কিন্তু চক্ষুলজ্জা বলিয়া একটা জিনিস আছে তো! তা ছাড়া, লোকটা দাগী লোক, একবার একটা গুরুতর ঘা খাইয়াছেন। অকারণে আবার একটা আঘাত করা সত্যই অন্যায় হইবে। কিন্তু আঘাত না করিয়া ভন্‌টুর উপায়ও নাই। যাহা স্বপ্নাতীত ছিল, তাহাই সত্য হইতে চলিয়াছে। আরব্য উপন্যাসের খামখেয়ালী বাদশাহ হারুন-অল-রশীদের প্রেতাত্মাই সম্ভবত জুলফি-দার বড়বাবুর স্কন্ধে ভর করিয়াছে। তিনি ভন্‌টুকে জামাই না করিয়া কিছুতেই ছাড়িবেন না। ইহার জন্য যত অর্থ লাগে, তাহা তিনি ব্যয় করিতে প্রস্তুত। এতদিন ধরিয়া তিনি ভন্‌টুর গতিবিধি, চরিত্রবল, কর্মতৎপরতা, কর্তব্যবোধ—সমস্তই পুঙ্খানুপুঙ্খরূপে নিরীক্ষণ করিয়াছেন এবং এত সন্তুষ্ট হইয়াছেন যে, কোনরূপ বাধাকেই তিনি গ্রাহ্যের মধ্যে আনিতে চান না। বাধার যতগুলি ঐরাবত ভন্‌টু খাড়া করিয়াছিল, জুলফি-দারের উৎসাহস্রোতে সমস্তগুলিই ভাসিয়া

গিয়াছে। বিবাহ-সম্পর্কে ভন্টুর সঙ্গত অসঙ্গত যতগুলি দাবি ছিল, সমস্তই তিনি মিটাইয়া দিতে প্রস্তুত। অসঙ্গত দাবিগুলি শুনিয়া জুলফি-দার বরং অধিকতর সন্তুষ্ট হইয়াছেন, এগুলির দ্বারা ভন্টুর চরিত্রের মহত্তর দিকটাই নাকি তাঁহার নিকট আরও পরিস্ফুট হইয়াছে। ভন্টু বড়বাবুকে বলিয়াছিল যে, তিনি তাঁহার কন্যাকে যত টাকার অলঙ্কার দিবেন বলিয়া স্থির করিয়াছেন, সে টাকার দ্বারা যেন ঠিক এক ধরনের দুই সেট গহনা গড়ানো হয়। কারণ বড়লোকের মেয়ে এক-গা গহনা পরিয়া আসিবে এবং তাহার বউদিদি—গুড় ওল্ড্ বিড্ডিকার—নিরাভরণা হইয়া থাকিবেন, ইহা সে সহ্য করিতে পারিবে না। সংসারের জন্যই বউদিদির গহনাগুলি একে একে গিয়াছে, বউদিদির গহনা আগে না হইলে সে কোন ক্রমেই পূর্ণালঙ্কৃতা বধূ ঘরে আনিতে পারিবে না। বড়বাবু এ প্রস্তাবে সানন্দে সম্মত হইয়াছেন। ভন্টুর দ্বিতীয় প্রস্তাব—বিবাহরূপ দায়িত্ব লইবার পূর্বে সে অন্তত পাঁচ হাজার টাকা লাইফ ইন্সিওরেন্স করিতে চায়, কিন্তু এখন তাহার যাহা বেতন, তাহার দ্বারা সে প্রিমিয়ম চালাইতে পারিবে না। বড়বাবু প্রিমিয়ম চালাইতে রাজী হইয়াছেন। বড়বাবুর ভাষায়—মানি ইজ নো কোশ্চেন—তিনি তাঁহার একমাত্র কন্যার জন্য একটি সৎপাত্র চান। তিনি ইচ্ছা করিলে মেয়েকে বড়লোকের বাড়িতে স্বচ্ছন্দে দিতে পারেন; মেয়েটি সুশ্রী, তাঁহার টাকাও আছে। কিন্তু তিনি বড়লোকের ঘরের বয়াটে অকর্মণ্য পাত্রের হাতে মেয়েকে দিতে চান না। তিনি চান গরিবের ঘরের সচ্চরিত্র, শিক্ষিত, কর্মঠ একটি যুবক এবং ভন্টুর মধ্যে তাহা তিনি পাইয়াছেন। টাকার জন্য তিনি পশ্চাৎপদ হইবেন না।

আপিসের বড়বাবু শ্বশুর হইলে অনিবার্যভাবে চাকরিরও উন্নতি হইবে। তাহার প্রমোশনের জন্য বড়বাবু ইতিমধ্যে রেকমেণ্ড করিয়াছেন। মেয়েটিও দেখিতে ভাল, কুষ্ঠিতেও নাকি রাজ-যোটক হইয়াছে। এতগুলি প্রলোভন ত্যাগ করিয়া নিবারণবাবুর কালো মেয়েকে বিবাহ করিবে এতবড় আদর্শবাদী ভন্টু নয়। নিজের সুবিধার জন্যই সে দার্জিকে বিবাহ করিতে রাজী হইয়াছিল, এখন অধিকতর সুবিধার খাতিরে সে প্রতিশ্রুতি ভঙ্গ করিতে

মোটেই কুণ্ঠিত নয়। বড়বাবুকে নিবারণবাবু-ঘটিত সমস্ত কথা খুলিয়া বলায় বড়বাবু তৎক্ষণাৎ তাহাকে নগদ সাড়ে পাঁচ শত টাকা দিয়া বলিয়া দিয়াছেন টাকাটা অবিলম্বে নিবারণবাবুকে ফেরত দিয়া আসিতে। কথাটা বলা যত সহজ, করা তত সহজ নয়। একটা অজুহাত তো খাড়া করিতে হইবে!

অনেক ভাবিয়া চিন্তিয়া ভন্টু শেষে স্থির করিয়া ফেলিল যে, আজই সে নিবারণবাবুকে টাকাটা দিবে না। আজ দার্জির কুষ্ঠিটা চাহিয়া আনিবে এবং পরদিন গিয়া বলিবে যে, কুষ্ঠির মিল হইল না। সাপও মরিবে, লাঠিও ভাঙিবে না। তাহার পর টাকাটা ফেরত দিলে দেখিতে শুনিতে সব দিক দিয়াই ভদ্র হইবে। সব ক্ষেত্রে সরল সত্য কথা বলিলে কি চলে?

সমস্যার সমাধান হইয়া গেল কিন্তু অন্য প্রকারে এবং অতিশয় অপ্রত্যাশিতভাবে। ভন্টু যখন নিবারণবাবুর বাড়ি গিয়া উপস্থিত হইল, তখন নিবারণবাবু বাড়িতে ছিলেন না। দার্জিই সসঙ্কোচে বাহির হইয়া আসিল এবং বাহিরের ঘরটা খুলিয়া ভন্টুকে বসিতে বলিল। ভন্টু দার্জিকে সামনাসামনি দেখিয়া একটু অপ্রতিভ হইয়া পড়িল, তাহার নিজেকে কেমন যেন অপরাধী মনে হইতে লাগিল। দার্জি অবশ্য বেশিক্ষণ দাঁড়াইল না, বাহিরের ঘরটা খুলিয়া দিয়াই চলিয়া গেল। ভন্টু বসিয়া রহিল। পাশের বাড়ির ছাদে একজন প্রৌঢ়া বিধবা বড়ি দিতেছিলেন এবং আপন মনেই কাহার উদ্দেশ্যে কি যেন বলিতেছিলেন, ভন্টু অন্যমনস্ক হইয়া তাহাই শুনিতেছিল। দ্বারপ্রান্তে পদশব্দ শুনিয়া ভন্টু ঘাড় ফিরাইয়া দেখিল, দার্জি সসঙ্কোচে দাঁড়াইয়া রহিয়াছে।

কি?

যদি কিছু মনে না করেন, আপনাকে একটা কথা বলব।

কি বল?

দার্জি কিছুক্ষণ আনতচক্ষে দাঁড়াইয়া রহিল। তাহার পর বলিল, আমার ইচ্ছে নয় যে, আপনার সঙ্গে আমার বিয়ে হয়।

এই অপ্রত্যাশিত উক্তিতে ভন্টু কেমন যেন দিশাহারা হইয়া পড়িল,

কয়েক মুহূর্ত তাহার বাক্যস্ফূর্তি হইল না। কিছুক্ষণ নীরব থাকিয়া বিস্মিত কণ্ঠে সে প্রশ্ন করিল, ইচ্ছে নেই কেন?

দুই চক্ষুর দৃষ্টি ভন্টুর মুখের উপর স্থাপিত করিয়া দার্জি মৃদু কিন্তু দৃঢ়কণ্ঠে বলিল, আপনি আমাকে বিয়ে করছেন খালি টাকার জন্যে।

ভন্টু নির্বাক হইয়া চাহিয়া রহিল।

দার্জিই পুনরায় বলিল, তা ছাড়া আমি ভিন্ন বাবাকে দেখবার এখন কেউ নেই। আপনি দয়া ক'রে ভেঙে দিন বিয়েটা। আমি এখন বিয়ে করতে পারব না।

আর কিছু না বলিয়া দার্জি ভিতরে চলিয়া গেল।

ভন্টু চুপ করিয়া বসিয়া রহিল। এ রকম ঘটনা যে বঙ্গদেশে ঘটিতে পারে, তাহা ভন্টুর কল্পনাতীত ছিল। একটু পরেই নিবারণবাবু আসিয়া পড়িলেন। তিনি আসিতেই ভন্টু উঠিয়া দাঁড়াইল এবং অসঙ্কোচে তাঁহার হাতে টাকাগুলি দিয়া বলিল, মাপ করবেন নিবারণবাবু, বাবা বউদি—কেউ মত দিচ্ছেন না।

নিবারণবাবু আকাশ হইতে পড়িলেন।

সে কি? মানে—

কিছুতেই মত হচ্ছে না, কি করি বলুন?

আমি একবার গিয়ে যদি—

না, আপনি আর কষ্ট করবেন না।

নোটের তাড়া হাতে করিয়া নিবারণবাবু বজ্রাহতের মত দাঁড়াইয়া রহিলেন।

১৫

মুকুজ্জেমশাই নিশ্চিন্ত ছিলেন না।

সীতারাম ঘোষের স্ট্রীটে একটি ছোট ঘর ভাড়া লইয়া তিনি মৃন্ময়

এবং শঙ্করের জন্য চাকরির চেষ্টা করিতেছিলেন। একরূপ জোর করিয়াই তিনি হাসিকে বাপের বাড়ি পাঠাইয়া দিয়া মৃন্ময়কে নিজের কাছে রাখিয়াছিলেন। শঙ্করের কিন্তু কোন সন্ধানই তিনি পাইতেছিলেন না। শিরীষবাবু তাহাকে যে ঠিকানা দিয়াছিলেন, তাহা একটি মেসের ঠিকানা। মুকুজ্জেমশাই সেখানে গিয়া শঙ্করের দেখা পান নাই; কয়েক দিন পূর্বেই নাকি শঙ্কর সে বাসা ত্যাগ করিয়া গিয়াছে, কোথায় গিয়াছে, তাহা কেহ বলিতে পারিল না। হয়তো শঙ্কর শিরীষবাবুকে তাহার নূতন ঠিকানা জানাইয়াছে—এই আশায় মুকুজ্জেমশাই শিরীষবাবুকে পুনরায় পত্র দিয়াছেন, এখনও পর্যন্ত জবাব আসে নাই। মৃন্ময়কে লইয়া পরিচিত অপরিচিত নানা ব্যক্তির ও আপিসের দ্বারে মুকুজ্জেমশাই ঘুরিয়া বেড়াইতেছেন। অমিয়ার বিবাহ-ব্যাপারে মুকুজ্জেমশাই যেমন একটা সুনির্দিষ্ট পদ্ধতি অনুসরণ করিয়া চলিয়াছিলেন, এই চাকুরি অনুসন্ধানেও তিনি ঠিক তাহাই করিতেছেন। প্রতিদিন প্রাতঃকালে ইংরেজী বাংলা কয়েকখানি দৈনিক পত্রিকা কেনা হয়। মৃন্ময় অথবা শঙ্করের উপযুক্ত যেখানে যত কর্মখালির বিজ্ঞাপন দেখেন সর্বত্রই একটি করিয়া দরখাস্ত পেশ করিয়া দেন। কর্তৃপক্ষ কলিকাতায় থাকিলে নিজে গিয়া অথবা মৃন্ময়কে পাঠাইয়া তদ্বির করেন। এ পর্যন্ত তিনি কুড়ি জায়গায় দরখাস্ত করিয়া ব্যর্থমনোরথ হইয়াছেন, কিন্তু দমেন নাই। মৃন্ময় দমিয়া গেলে হাসিয়া বলিয়াছেন, ছেলেবেলার সেই কবিতাটা ভুলে গেলে—'কেন পান্থ ক্ষান্ত হও হেরি দীর্ঘ পথ, উদ্যম বিহনে কার পুরে মনোরথ'? দমে গেলে চলবে কেন? চেষ্টা থাকলে ঠিক একটা না একটা কিছু লেগে যাবেই, দেখ না তুমি।—বলেন আর হাসেন। মৃন্ময় লজ্জিত হইয়া পড়ে।

সেদিন নির্জন দ্বিপ্রহরে মৃন্ময় বাসায় একা ছিল। মুকুজ্জেমশাই একবিংশ দরখাস্তটির তদ্বির করিতে স্বয়ং বাহির হইয়াছিলেন। মৃন্ময় একা শুইয়া শুইয়া নিজের ছন্নছাড়া জীবনের কথাই ভাবিতেছিল। বাল্যকালে, পিতা-মাতা মারা গিয়াছেন, দূর-সম্পর্কের এক আত্মীয়ের যৎসামান্য সাহায্যে এবং প্রাইভেট

টুইশনি করিয়া বহুকষ্টে সে এম. এ. পাস করিয়াছে। নিজে পছন্দ করিয়া স্বর্ণলতাকে বিবাহ করিয়াছিল এবং এই বিবাহের জন্যই দূর-সম্পর্কের সেই আত্মীয়টির সহিত তাহার মনোমালিন্য ঘটে। আত্মীয়টির ইচ্ছা ছিল, বিবাহ-বাজারে মৃন্ময়কে বিক্রয় করিয়া কিঞ্চিৎ অর্থ উপার্জন করিবেন। কিন্তু আদর্শবাদী মৃন্ময় তাহা ঘটিতে দেয় নাই। সে নিজে পছন্দ করিয়া দরিদ্রের কন্যা স্বর্ণলতাকে বিনাপণে বিবাহ করিয়াছিল এবং অনেক আশা করিয়া এই কলিকাতা শহরেই তাহার ক্ষুদ্র সংসারটি পাতিয়াছিল। অতিশয় আকস্মিক-ভাবে তাহার সে সংসার ছারখার হইয়া গেল। মনের আবেগে তখন মূর্খের মতন সে কি অদ্ভুত কাণ্ডটাই করিয়া বসিল! স্বর্ণলতাকে খুঁজিবার জন্য পুনরায় বিবাহ করিয়া পুলিসে চাকরি লইল। একবার ভাবিল না যে, পুনরায় বিবাহ করা মানেই—স্বর্ণলতাকে অপমান করা, তাহার স্মৃতির সম্মুখে একটা যবনিকা টাঙাইয়া দেওয়া। স্বর্ণলতার সদ্যবিরহে সে ভাবিয়াছিল যে, হাসিকে অনায়াসে উপেক্ষা করিতে পারিবে। কিন্তু উন্মেষিত-যৌবনা অনুরাগিণী পত্নীর সুনিবিড় সান্নিধ্যকে ঔদাসীন্যভরে পাশ কাটাইয়া যাওয়া কি এতই সহজ! তিলে তিলে ক্ষণে ক্ষণে অনিবার্যভাবে হাসি মৃন্ময়ের মনে আপন অধিকার বিস্তার করিয়াছে। স্বর্ণলতার কথা এখন জোর করিয়া মনে করিতে হয়। তাহার স্মৃতিকে সজীব রাখিবার জন্য প্রথম প্রথম সে প্রতিদিন তাহাকে পত্র লিখিত। কিন্তু তাহাও ক্রমশ বন্ধ হইয়া গিয়াছে। সহসা মৃন্ময় সোজা হইয়া উঠিয়া বসিল। স্বর্ণলতার পত্রগুলি সে যে চন্দনকাঠের বাক্সটাতে রাখিত, সে বাক্সটা তো হাসির সঙ্গে চলিয়া গিয়াছে। মৃন্ময়ের গরম জামা কাপড় যে ট্রাঙ্কটাতে থাকিত, সেই ট্রাঙ্কটাতেই চন্দনকাঠের বাক্সটা সে লুকাইয়া রাখিয়াছিল। সে ট্রাঙ্কটা তো হাসি লইয়া গিয়াছে। এতদিন সে ট্রাঙ্কের চাবি মৃন্ময়ের কাছে থাকিত, যাইবার সময় হাসি চাহিয়া লইয়া গিয়াছে। চন্দনের বাক্সটার কথা মৃন্ময়ের মনেই ছিল না। স্বর্ণলতার কথা হাসি কিছুই জানে না। হাসি এখন বেশ লিখিতে পড়িতেও শিখিয়াছে, সে যদি চিঠিগুলা পড়ে... মৃন্ময় অত্যন্ত অস্বস্তি বোধ করিতে লাগিল।

মৃন্ময়বাবু বাড়ি আছেন নাকি ?

আছি, আসুন।

কণ্ঠস্বর শুনিয়া মৃন্ময় বুঝিল, পাশের বাড়ির এম. এ.-পরীক্ষার্থী বিকাশবাবু আসিয়াছেন। ভদ্রলোক এবার ফিলজফিতে এম. এ. পরীক্ষা দিতেছেন। মৃন্ময়ও ফিলজফিতে এম. এ. শুনিয়া বিকাশবাবু মৃন্ময়ের নিকট সাহায্য লইবার জন্য মাঝে মাঝে আসেন। কাল মৃন্ময় বাড়ি ছিল না, বিকাশবাবু আসিয়া ফিরিয়া গিয়াছিলেন—মুকুজ্জেমশাইয়ের নিকট মৃন্ময় তাহা শুনিয়াছিল। মৃন্ময় উঠিয়া দ্বার খুলিয়া দিল।

বিকাশবাবু আসিয়াই বলিলেন, মুকুজ্জেমশাই কোথায় ?

তিনি বেরিয়েছেন।

হি ইজ এ ওয়াণ্ডারফুল ম্যান। অদ্ভুত লোক মশাই, কাল আপনি বাড়ি ছিলেন না, আমি একটু হতাশ হয়েই ফিরছিলুম; মুকুজ্জেমশাই বললেন, পরীক্ষা নাকি কাল থেকে ? আমি বললাম, হ্যাঁ, মৃন্ময়বাবুকে আজ একবার পেলে ভাল হ'ত। মুকুজ্জেমশাই আমাকে তখন কয়েকটা কোশ্চেন সাজেস্ট্ ক'রে দিলেন, বললেন, এগুলো ভাল ক'রে দেখে যেও, পড়তে পারে। আমি তো প্রথমটা হতভম্ব হয়ে গেলুম, মুকুজ্জেমশাই যে এম. এ.-র ফিলজফির কোশ্চেন সাজেস্ট্ করতে পারেন, তা আমার ধারণারই বাইরে ছিল। যাই হোক, বললেন যখন, দেখে গেলুম। আমাদের অবস্থা তো বোঝেন—ড্রাউনিং ম্যান ক্যাচেস অ্যাট এ স্ট্র। গিয়ে দেখি, ঠিক পড়েছে মশাই। উনিও নিশ্চয় এম. এ., নয় ? কিন্তু কিছু বোঝবার উপায় নেই।

মৃন্ময়ও বিস্মিত হইয়াছিল। বলিল, আমি ঠিক জানি না, উনি নিজের কোন পরিচয় কাউকে দেন না।

ফিরবেন কখন ?

ঠিক বলতে পারি না। এলে খবর দেব আপনাকে।

দেবেন তো কাইণ্ডলি, নেক্সট্ পেপারটার সম্বন্ধে একটু আলোচনা করব।

আচ্ছা।

বিকাশবাবু চলিয়া গেলেন। মুকুজ্জেমশাইয়ের নূতন পরিচয় পাইয়া মৃন্ময় যদিও বিস্মিত হইয়াছিল, কিন্তু সে বিস্ময় তাহার মনকে এখন ততটা অধিকার করিতে পারিল না। তাহার সমস্ত মন একটি মাত্র চিন্তায় আচ্ছন্ন হইয়া ছিল, হাসির হাতে যদি স্বর্ণলতার চিঠিগুলি পড়িয়া থাকে, তাহা হইলে কি হইবে?

১৬

শৈলর দিন কাটিতেছিল, কারণ সময়ের গতিরোধ করিবার সাধ্য কাহারও নাই। অমোঘ নিয়মে সূর্য উঠে এবং অস্ত যায়, মানবের সুখদুঃখে দিশাহারা হইয়া এক মুহূর্তের জন্যও শ্লথগতি হয় না। বড় অফিসার মিস্টার এল. কে. ঘোসের পত্নী শৈলবালারও জীবনের দিনগুলি একে একে আসিতেছিল এবং যাইতেছিল। শৈল সুখী ছিল না। শৈল সুখী ছিল কি না—এ প্রশ্নও কাহারও মনে উদিত হয় নাই, হইবার সম্ভাবনাও ছিল না। সুখের উপকরণ হিসাবে যে সব জিনিস আহরণ করিবার জন্য আমরা প্রলুব্ধ হই, যাহার জন্য নিজেকে ক্লিষ্ট করি, অপরকে বঞ্চিত করি, মনুষ্যত্বকে খর্ব করি—সুখের সে উপকরণগুলির অভাব শৈলর ছিল না। শৈল বড়লোকের কন্যা, বড়লোকের পত্নী। বাড়ি, গাড়ি, শাড়ি, গহনা কিছুরই অভাব নাই। স্বামী রূপবান পদস্থ ব্যক্তি। শৈলর সহিত তিনি কোন দুর্ব্যবহার করেনই না, বরং শৈলর সুখ-সুবিধা সম্বন্ধে স্বামীর নৈতিক কর্তব্যবোধ মিস্টার এল. কে. বোসের একটু বেশি বলিয়াই প্রতীয়মান হয়। বাড়িতে ঠাকুর চাকর দাই বাবুর্চি বেয়ারা গিজগিজ করিতেছে, শৈলকে গান-বাজনা এবং ইংরেজী শিখাইবার জন্য মিস মল্লিককে বাহাল করিয়াছেন, শৈলর নিজের ব্যবহারের জন্য আলাদা একখানা মোটরও তিনি সেদিন তাহার জন্মদিনে তাহাকে উপহার দিয়াছেন। শৈল তথাপি সুখী নয়। তাহার কারণ, অন্তরের

অন্তরতম প্রদেশে যে উৎস উৎসারিত হইলে নিদারুণ দারিদ্র্যের মধ্যেও মানুষ সুখী হয়, শৈলর অন্তরে সে উৎস ছিল না। শৈল স্বামীকে প্রিয়তম করিতে পারে নাই। চেষ্টা করিয়াছে, কিন্তু পারে নাই। শৈল স্বামীকে ভয় করে, তাঁহার নানাবিধ গুণাবলী প্রত্যক্ষ করিয়া বিস্মিত হয়, তাঁহার নিষ্কলঙ্ক চরিত্রকে শ্রদ্ধা করে, কিন্তু তাঁহাকে ভালবাসিতে পারে না। মিস্টার বোসের কর্মব্যস্ত জীবন ঘড়ির কাঁটা অনুসারে নিয়মিত। তিনি নিক্তির ওজনে কর্তব্য করেন, চুল চিরিয়া বিচার করেন, ওজন করিয়া কথা বলেন। চাকরির উন্নতিই তাঁহার জীবনের ধ্যানজ্ঞান, উপরওয়ালা সাহেবদের বিষয়ই তাঁহার প্রিয় আলোচ্য বিষয়। সাহিত্য সঙ্গীত শিল্প প্রভৃতি অপ্রয়োজনীয় জিনিসের স্থান তাঁহার জীবনে নাই। যতটুকু আছে, তাহা সৌষ্ঠব বজায় রাখিবার জন্য। ঝকঝকে বাঁধানো কতকগুলি মূল্যবান সংস্করণের নামজাদা পুস্তক দামী আলমারিতে সাজানো আছে, প্রতি ঘরের দেওয়ালে সুন্দর ফ্রেমে প্রসিদ্ধ কয়েকখানি ছবিও ঝুলিতেছে। বাড়িতে গ্রামোফোন আছে; পত্নীকে সঙ্গীত শিক্ষা দিবার জন্য শিক্ষয়িত্রী আছে ; রেডিওর চলন তখন ছিল না, থাকিলেও লেটেস্ট মডেল নিশ্চয় মিস্টার বোসের গৃহ অলঙ্কৃত করিত। কিন্তু মিস্টার বোসের অন্তরে ইহাদের কোন শ্রদ্ধার স্থান নাই; মনে মনে তিনি এসব কবিত্ব-টবিত্বকে অনুকম্পার চক্ষেই দেখিয়া থাকেন। শৈলর সহিত মাঝে মাঝে ইহা লইয়া আলোচনা হয়। মিস্টার বোসের ভাষায়—এ সমস্ত ওয়ার্থলেস অকর্মণ্য লোকদের উপজীব্য ; পৃথিবীতে যাহারা কাজের লোক, তাহাদের ওসব লইয়া মাতামাতি করিবার অবসর কই? সুতরাং শৈলর নূতন-শেখা সুরটা শুনিয়া মুগ্ধ হইবার, নূতন প্যাটার্নের সেলাইটা দেখিয়া তারিফ করিবার অথবা নূতন শোনা নাটকটার কাহিনী ধৈর্যভরে শুনিবার ইচ্ছা মিস্টার বোসের নাই, ইচ্ছা নাই বলিয়া অবকাশও নাই। তিনি নিখুঁত কর্মতৎপরতার সহিত নিজের নিখুঁত কর্মজীবন যাপন করিয়া চলিয়াছেন। নিম্নতম কর্মচারীরা সকলে জানে, বোস সায়েব ভারি স্ট্রিক্ট্ লোক, কোন কিছুরই বিধিবদ্ধ কর্তব্যকর্ম হইতে বিন্দুমাত্র বিচলিত হইবেন না।

শৈল মাঝে মাঝে ভাবে, তাহার স্বামী যদি একটু কম নিখুঁত হইত, একটু কম বুদ্ধিমান হইত, একটু কম মাহিনার চাকরি করিত, তাহা হইলে হয়তো সে সুখী হইত। এমন প্রবল রকম নিখুঁত লোককে ভয় করা চলে, শ্রদ্ধা করা চলে, ভালবাসা যায় না।

শৈলর মাঝে মাঝে শঙ্করদার কথা মনে পড়ে। বাল্যকালে শঙ্করদা তাহার সঙ্গী ছিল, তাহার অসঙ্গত মান ভাঙাইবার জন্য কত সাধ্যসাধনা করিত! শঙ্করদা আজকাল আর আসে না। কেনই বা আসিবে? বিবাহ হইয়াছে, নূতন বউ লইয়া সে হয়তো আনন্দেই আছে। মিস মল্লিকের সহিত শঙ্করদার মাঝে মাঝে নাকি দেখা হয়! মিস মল্লিককে দিয়া ডাকিয়া পাঠাইলে শঙ্করদা নিশ্চয়ই আসিবে। কিন্তু ডাকিয়া পাঠাইতে লজ্জা করে, ভয়ও হয়।

## ১৭

সকালের টুইশনি সারিয়া বেলা দেবী এগারোটা নাগাদ বাসায় ফিরিলেন। স্নানাহার করিয়া আবার বাহির হইতে হইবে। দুপুরে আরও গোটা-দুই টুইশনি আছে। মেয়েদের গানের শিক্ষয়িত্রী হিসাবে বেলা মল্লিকের পসার বেশ জমিয়া গিয়াছে। প্রথমত মেয়েদের গান শিখাইবার জন্য পুরুষ অপেক্ষা নারী শিক্ষকেরই বেশি চাহিদা, দ্বিতীয়ত বেলার শুধু রূপ নয়—গুণও আছে। গান-বাজনায় বেশ দখল হইয়াছে, হারমোনিয়ম, সেতার, এস্রাজ, পিয়ানো—এই চারিটি যন্ত্র খুব ভালভাবে বাজাইতে পারেন এবং ছাত্রীদের খুব যত্নসহকারে শিখাইয়া থাকেন। বেতনও যে খুব অসম্ভব রকম বেশি তাহা নয়, সুতরাং গীত-বাদ্য-জিজ্ঞাসু ছাত্রীমহলে বেলা দেবীর চাহিদা দিন দিন বাড়িয়াই চলিয়াছে। এমন কি সময়ের অভাবে আজকাল অনেক ছাত্রীকে ফিরাইয়া দিতেও হইতেছে। দাদার সহিত ঝগড়া করিয়া আসিয়া প্রথমে তিনি অকূল পাথারে পড়িয়াছিলেন বটে, কিন্তু এখন সত্য

সত্যই নিজের পায়ে সমর্থভাবে দাঁড়াইতে পারিয়াছেন। দাদার প্রতি মনোভাবও অনেকটা কোমল হইয়া আসিয়াছে। হয়তো আর কিছুদিন পরে দাদার নিকট তিনি ফিরিয়াও যাইতেন। মনের ভিতর এই যুক্তিটা ক্রমশ অঙ্কুরিত হইতেছিল—এখন আর ফিরিয়া যাইতে আপত্তি কি, এখন তো আমি সত্য সত্যই নিজের পায়ে দাঁড়াইতে পারিয়াছি, দাদার অর্থ অথবা অনুগ্রহের উপর আর তো নির্ভর করিয়া থাকিতে হইবে না। অন্য সব টুইশনি ছাড়িয়া দিলেও ওই বৃদ্ধ সাহেবটি যাহা দেন, তাহাতেই তাহার একার স্বচ্ছন্দে চলিয়া যাইতে পারে। কিন্তু সব গোলমাল হইয়া গেল। বেলা দেবী ফিরিয়া আসিয়াই একখানি পত্র পাইলেন—প্রিয়নাথ মল্লিকের পত্র। ভ্রূকুঞ্চিত করিয়া পত্রখানি পড়িলেন, সমস্ত চিত্ত তিক্ত হইয়া উঠিল। প্রিয়নাথ মল্লিক লিখিতেছেন—

বেলা,

এতদিন পরে বুঝিলাম, কেন তুমি আমাকে ছাড়িয়া গিয়াছিলে এবং এতদিন পরে তোমার সম্বন্ধে আমার একটা ভ্রান্ত ধারণাও অপনোদিত হইয়া গেল। এতদিন তোমাকে আমি পুরুষ-সঙ্গ-লোলুপ সাধারণ মেয়েদের সহিত এক শ্রেণীতে ফেলিয়া ছোট করিয়া দেখিতে পারি নাই। তোমার স্বাধীনভাবে থাকিবার অসামাজিক ইচ্ছাকে তোমার খামখেয়ালী জেদী প্রকৃতিরই স্বরূপ মনে করিয়াছিলাম। এখন দেখিতেছি, তুমিও পুরুষ-সঙ্গ-লোলুপ সাধারণ মেয়ে, শাসনের গণ্ডি ডিঙাইয়া স্বাধীনতার নামে স্বেচ্ছাচারিতা করিতে চাও। শঙ্করবাবু নামক ব্যক্তিটি যে তোমার প্রণয়ী, তাহা প্রথমে বিশ্বাস করিতে পারি নাই; কিন্তু এখন তোমার আচরণে তাহা বিশ্বাস করিতে বাধ্য হইয়াছি। নিজের প্রত্যক্ষ জ্ঞানকে অবিশ্বাস করিতে পারি না। আমি আশ্চর্য হইয়া কেবল ভাবিতেছি, তোমার সামাজিক জ্ঞান কি একেবারে লোপ পাইয়াছে! লোকটাকে প্রকাশ্যভাবে ঘরে স্থান দিয়াছ! তোমাকে এখনও অনুরোধ করিতেছি, এখনও তুমি যদি ভালভাবে থাকিতে

চাও, আমার কাছে ফিরিয়া এস। ইহাই আমার শেষ অনুরোধ জানিবে।

ইতি—তোমার দাদা

প্রিয়নাথ মল্লিক

বেলা পত্রখানি কুচিকুচি করিয়া ছিঁড়িয়া ফেলিয়া দিলেন। দাদার নিকট ফিরিয়া যাইবার যে ইচ্ছাটি মনের মধ্যে ধীরে ধীরে সঞ্চারিত হইতেছিল, তাহা মুহূর্তে অপসারিত হইয়া গেল। শঙ্করকে প্রকাশ্যভাবে বাড়িতে স্থান দেওয়ায় ক্ষুব্ধ জনার্দন সিংহও চাকরিতে জবাব দিয়া গিয়াছে। এই পত্রখানি বেলাকে দ্বিতীয়বার আঘাত করিল। কিন্তু এই দ্বিতীয় আঘাতে বিচলিত হওয়া দূরে থাক্, বেলা আরও দৃঢ়প্রতিজ্ঞ হইয়া উঠিলেন। শঙ্করবাবুর যতদিন না কোথাও চাকরি হইতেছে, ততদিন বেলা তাঁহাকে কোথাও যাইতে দিবেন না, ইহাতে যে-ই যাহা বলুক না কেন!

বেলা দেবী পাশের ঘরে গেলেন। ইকমিক কুকারটির গায়ে হাত দিয়া দেখিলেন, একটু গরম আছে, একেবারে ঠাণ্ডা হইয়া যায় নাই। তাড়াতাড়ি স্নানটা সারিয়া লইতে হইবে, শঙ্করবাবু হয়তো এখনই আসিয়া পড়িবেন। তেলের শিশিটা এবং সাবানের কৌটা লইয়া বেলা বাথ-রুমে গেলেন। বাথ-রুমের ভিতর যে তৃতীয় আঘাত উদ্যত হইয়া ছিল, তাহা বেলা প্রত্যাশা করেন নাই। বাথ-রুমের জানালা গলাইয়া কে একটা প্রকাণ্ড খাম মেঝের উপর ফেলিয়া গিয়াছে। জনার্দন সিং নাই, সুতরাং ও-পাশের ছোট দেওয়ালটা অতিক্রম করিয়াই কেহ নিশ্চয়ই আসিয়াছিল এবং জানালা গলাইয়া ইহা রাখিয়া গিয়াছে। বিস্মিত বেলা দেবী খামটা তুলিয়া লইলেন। বেশ মোটা লম্বা খাম। খাম খুলিয়া বেলা দেবীর সমস্ত দেহ সঙ্কুচিত হইয়া গেল। খামের ভিতর অতিশয় অশ্লীল ছবি এবং ততোধিক অশ্লীল একটা চিঠি। চিঠিটা দরখাস্তের আকারে লেখা, নীচে আট-দশজনের নাম। প্রণয়ী-হিসাবে ইহারা সকলেই যে শঙ্করের অপেক্ষা বেশি যোগ্য, তাহাই অতি অশ্লীল ভাষায় বিশদ করিয়া লিপিবদ্ধ

করিয়াছে। বেলা কয়েক মুহূর্ত নিস্পন্দ হইয়া দাঁড়াইয়া রহিলেন, তাহার পর খামখানা লইয়া বাহির হইয়া আসিলেন এবং তাহা স্পিরিটে ভিজাইয়া পুড়াইয়া ফেলিলেন। খামখানা যখন নিঃশেষে পুড়িয়া গেল, তখন আবার তিনি বাথ-রূমে ফিরিয়া গেলেন।

একটু পরেই শঙ্কর আসিয়া পড়িল। সঙ্গে চুন্‌চুন। চুন্‌চুনকে দেখিয়া অধরোষ্ঠ দংশন করিয়া বেলা বলিলেন, ও, তাই এত দেরি! আমি ভাবছিলাম, শঙ্করবাবু চাকরির সন্ধানে বুঝি বিবাগীই বা হয়ে গেলেন! চুন্‌চুনের সঙ্গে কোথায় দেখা?

শঙ্কর বলিল, আমিই ওঁদের বাড়ি গিয়েছিলাম।

বেলা চুন্‌চুনের দিকে সবিস্ময়ে চাহিয়া একটু মৃদু হাসিয়া বলিলেন, তোরা সার্ভিস সিকিওরিং বিউরো খুলেছিস নাকি?

চুন্‌চুনের মুখ বিষণ্ণ, তবু এই কথাগুলি শুনিয়া তাহার চক্ষু দুইটিতে হাসির আভা ফুটিয়া উঠিল। বলিল, না, শঙ্করবাবু গিয়েছিলেন প্রকাশবাবুর খোঁজে।

প্রকাশবাবুর খোঁজে কেন?

শঙ্কর বলিল, প্রকাশবাবু আমার জন্যে একটা চাকরি যোগাড় ক'রে দেবেন বলেছিলেন। তাঁর জানা-শোনা একটা প্রেসে প্রুফ-রীডারের একটা কাজ নাকি খালি আছে।

কত মাইনে?

প্রকাশবাবুর দেখাই পেলাম না। চুন্‌চুনের দিদির সঙ্গে আলাপ হ'ল, তিনি সব শুনে দয়ার্দ্র হলেন, বললেন, যতদিন আপনার কোন কাজ না হয়, ততদিন না হয় আমার ছেলে দুটিকে পড়ান আর আমাদের বাড়িতে থাকুন।

বেলা দেবী অধরোষ্ঠ দংশন করিয়া একটু হাসিলেন।—আপনি রাজী হয়ে এসেছেন তো?

না হয়ে উপায় কি ?

একটু থামিয়া শঙ্কর আবার বলিল, এনি পোর্ট ইন দি স্টর্ম্। আপনার দাক্ষিণ্যে আর কত দিন বাস করা যায় বলুন ?

বেলা ক্ষণকাল শঙ্করের মুখের পানে চাহিয়া রহিলেন। এই সংবাদে নিজের পায়ে দাঁড়াইবার জন্য শঙ্করের এই আকুলতায় তাঁহার মন প্রসন্ন হইয়া উঠিল না। তবু তিনি হাসিয়া বলিলেন, বেশ করেছেন। এখন চলুন খাওয়া যাক, ভয়ানক খিদে পেয়েছে। চুন্‌চুন, তুই খেয়ে এসেছিস তো ?

চুন্‌চুন বলিল, হ্যাঁ।

তিনজনে খাইবার ঘরে প্রবেশ করিলেন।

## ১৮

বাবাজী ওরফে মুক্তানন্দ স্বামী কুমারিকা অন্তরীপে বেশিদিন বাস করিতে পারিলেন না। নির্ঝঞ্ঝাটে ভগবদুপাসনা করিবার পক্ষে স্থানটি উপযোগী হইলেও বাবাজী একটি মহা অসুবিধায় পড়িলেন। মনের মত তেমন কোন বাঙালী কাছে-পিঠে নাই। একেবারে বাঙালী-বর্জিত স্থানে কি থাকা যায় ? শুধু সমুদ্র দেখিয়া মন ভরে না। কাছাকাছি কথা বলিবার মত একজনও লোক না থাকিলে প্রাণ হাঁপাইয়া উঠে যে ! সেখানকার ভাষা বাবাজীর পক্ষে দুর্বোধ্য, ইংরেজী ও ভাঙা-ভাঙা হিন্দী বলিয়া কতদিন চালানো যায় ? তা ছাড়া, আর একটা কথাও বাবাজীর বার বার মনে হইতে লাগিল। স্বদেশ হইতে এতদূরে আসিয়া বসবাস করাটা কি ঠিক ? হাজার হোক স্বদেশ। আত্মীয়স্বজনও আছে ; ভন্‌টুও আছে, তা ছাড়া ঠাকুরও ওই দেশেই থাকেন—সকলের নিকট হইতে বিচ্ছিন্ন হইয়া এতদূরে থাকিতে মুক্তানন্দ স্বামীর অন্তরাত্মা রাজী হইল না। দেশের কাছাকাছি নির্জন স্থান দুর্লভ নয়। গঙ্গার ধারে অমন ঢের জায়গা পড়িয়া আছে এই গঙ্গা-হীন বিদেশ-বিভুঁয়ে থাকার কোন অর্থ হয় না। সংসারের

জালে অবশ্য তিনি নিজেকে জড়াইবেন না, কিন্তু তাই বলিয়া এখানে পড়িয়া থাকিবারও প্রয়োজন নাই। আর একটা কথা, টাকাও ফুরাইয়া আসিতেছিল। অর্থাভাবে পড়িলে এই অচেনা অজানা জায়গায় কে তাঁহাকে সাহায্য করিবে? নিজের অতবড় বিষয়টা বাধা দিয়া বন্ধুর নিকট হইতে তিনি মাত্র পাঁচ শত টাকা আনিয়াছিলেন। তাহার মধ্যে তিন শত টাকা শেষ হইয়া গিয়াছিল। আরও টাকা পাঠাইবার জন্য বন্ধুকে পত্র দিয়াছিলেন, কোন উত্তর আসে নাই; এ বিষয়েও উদাসীন থাকা তাঁহার উচিত বলিয়া মনে হইল না। ভন্টুকে একখানি পত্র লিখিয়াছিলেন, এ বিষয়ে অনুসন্ধান করিতে। ভন্টু লিখিয়াছে যে, সে মেজকাকার বিষয়ব্যাপারে লিপ্ত থাকিতে চাহে না। মেজকাকার বিষয়ের ব্যবস্থা মেজকাকা নিজেই করুন। বাবাজীর মনে হইল, চিঠিতে অভিমানের সুর ধ্বনিত হইতেছে। হইবেই না বা কেন! হাজার হোক, ছেলেমানুষ তো। এই বয়সেই সমস্ত সংসারের বোঝাটা তাহার উপর পড়িয়াছে। বিষ্টুটা এক পাল ছেলেমেয়ের জন্ম দিয়া তুচ্ছ একটা অসুখের ছুতায় দিব্য সমুদ্রের ধারে গিয়া বায়ু সেবন করিতেছে। ভন্টুর অগ্রজ বিষ্ণুবাবুর প্রতি পুরাতন ক্রোধ বাবাজীর অন্তরে নূতন করিয়া মাথা চাড়া দিয়া উঠিল।

অর্থাৎ সমস্ত ব্যাপার আনুপূর্বিক চিন্তা করিয়া তিনি ঠিক করিয়া ফেলিলেন, কুমারিকায় আর থাকা চলিবে না। তল্পিতল্পা গুটাইয়া তিনি স্বদেশের অভিমুখে যাত্রা করিলেন।

## ১৯

মোটরের দালাল অচিনবাবুর অদম্য অনুসন্ধিৎসার ফলেই একদিন প্রিয়নাথ মল্লিকের সহিত তাঁহার পরিচয় হইয়াছিল। বেলাকে কিছুতেই নিজের আয়ত্তের মধ্যে আনিতে না পারিয়া অচিনবাবু অবশেষে প্রিয়নাথের সহিত আলাপ করিয়াছিলেন এবং হিতৈষীর ছদ্মবেশে তাঁহার চরিত্র পর্যবেক্ষণ

করিবার সুযোগ লাভ করিয়াছিলেন। প্রিয়নাথের সহিত আলাপ করিয়া অচিনবাবু বুঝিয়াছিলেন যে, ভগ্নীর উপর বিরূপ হইলেও প্রিয়নাথ ভগ্নীকে ফিরিয়া পাইবার জন্য এখনও সমুৎসুক। এই ঔৎসুক্যকে তীব্রতর করিয়া তুলিবার বাসনায় অচিনবাবু প্রিয়নাথের বিরক্তির অনলে ইন্ধন যোগাইতে শুরু করিলেন। প্রতিদিন আসিয়া প্রিয়নাথকে বেলার গতিবিধির অতিরঞ্জিত নানা কাহিনী শুনাইতে লাগিলেন। বেলার বাসায় শঙ্করের অভ্যাগমে তাঁহার আরও সুবিধা হইয়া গেল, বেলা যে সত্য সত্যই কি ভাবে অধঃপাতে যাইতে বসিয়াছে, তাহা উদাহরণ-সম্বলিত করিয়া ব্যাখ্যা করিবার সুযোগ তিনি পাইলেন। এমন কি মোটরে চড়াইয়া একদিন রাত্রে তিনি প্রিয়নাথ মল্লিককে বেলার-বাসায়-প্রবেশোন্মুখ শঙ্করকে দেখাইয়া পর্যন্ত দিলেন। স্বচক্ষে ইহা দেখিয়া প্রিয়নাথের আপাদমস্তক জ্বলিয়া উঠিল, তখনি মোটর হইতে নামিয়া তিনি একটা অনর্থ সৃষ্টি করিতেন, অচিনবাবু অনেক কষ্টে তাঁহাকে নিরস্ত করিয়াছিলেন। তাহার পরদিন প্রিয়বাবু বেলাকে যে পত্রাঘাত করিয়াছিলেন, তাহা অচিনবাবু জানিতেন না। শুনিয়া অবাক হইয়া গেলেন।

আপনি চিঠি লিখে দিয়েছেন?

নিশ্চয়।

কি লিখলেন?

সোজা সত্য কথা, লিখে দিলাম—তোমার স্বাধীনতার মর্ম সব বুঝতে পেরেছি, ভাল চাও তো এখনও ফিরে এস।

অচিনবাবুর চক্ষু দুইটি হাস্যময় হইয়া উঠিল।

কিয়ৎকাল নীরব থাকিয়া তিনি বলিলেন, অত সোজায় আসবেন না তিনি।

প্রিয়নাথ মল্লিক ভ্রূকুঞ্চিত করিয়া একদৃষ্টে অচিনবাবুর মুখের পানে তাকাইয়া রহিলেন। ঈজি-চেয়ারে ঠেস দিয়া শুইয়া ছিলেন, সোজা হইয়া উঠিয়া বসিলেন।

